বেলায়, যদিও সেখানে উচ্চতম ক্ষেত্র এখনও ব্যবহৃত হয় নাই। এক তত্ত্ব হইতে সম্পূর্ণ অন্য তত্ত্বে এই দীর্ঘ পদক্ষেপের ফলেই পর্ব্বভেদ, ভেদরেখা এবং দুস্তর ব্যবধান দেখা দিয়াছে, সকল প্রকাব ভেদেব কারণ না হইলেও, প্রকৃতি-পরিণামের এক পর্ব্বস্থিত সত্তার সহিত অন্য পর্ব্বস্থিত সত্তাব একটা মৌলিক বিশিষ্ট ভেদেব ইহাই কাবণ।

কিন্তু আমাদিগকে ইহা বুঝিতে হইবে, যে এই আবোহণে, উচ্চ হইতে উচ্চতর তত্ত্বেব পরম্পরা প্রতিষ্ঠায়, নিম্নতব পর্ব্ব পবিত্যক্ত হয না, যেমন নিম্নতব পর্ব্বে অবস্থানের সময তাহাব মধ্যে উচ্চতব তত্ত্বেব একান্ত অভাবও কখনও থাকে না। পর্ব্বসমূহেব মধ্যে গভীব ভেদবেখাব জন্য পবিণামবাদেব বিরুদ্ধে যে আপত্তি উঠিযাছিল এই দিক দিযা দেখিলে তাহা খণ্ডিত হয়; কেননা নিম্নতব পর্ব্বে যদি উচ্চতব পর্ব্বেব অঙ্কুব থাকে, উচ্চতব পর্ব্বেব পরিণত সত্তার মধ্যে যদি নিম্নতব পর্ব্বেব ধর্ম্মসবলও বজায় থাকে, তাহা হইলে আমরা নিঃসন্দেহে বলিতে পাবি যে পবিণামেব ক্রিযাধাবা চলিতেছে। এমন একটা ক্রিয়াধারা প্রয়োজন যাহাব ফলে নিম্নতব পর্ব্বস্থিত সত্তা এমন এক অবস্থায় উন্নীত হইবে যেখানে তাহাব মধ্যে উচ্চতবেব প্রকাশ ঘটিতে পাবে, সেই অবস্থায় যেখানে এই নূতন শক্তি প্রভাবশালী রূপে প্রতিষ্ঠিত সেই উচ্চতর ভূমি হইতে শক্তিপাত বা শক্তিব একটা চাপ অল্পাধিক ক্ষিপ্র এবং সুনিশ্চিত-ভাবে রূপান্তব ঘটিবাব সহাযতা কবিতে পাবে, তখন রূপান্তব সিদ্ধি এক লম্ফে বা লম্ফ পবম্পবার মধ্য দিযা হয—প্রথমে অতিমন্থব দুর্নিবীক্ষ এমন কি অব্যক্ত গতিতে যে প্রকৃতি-পবিণাম আবম্ভ হইযাছিল তাহাব শেষ ভাগে তাহা দ্রুতবেগে ছুটিয়া চলে এবং যেন ক্রমভঙ্গ কবিযা বা নিজেব কোন কোন স্তব লোপ কবিয়া দিয়া সীমালঙ্ঘন কবে। মনে হয এমনই এক বীতিতে প্রকৃতিব মধ্যে চেতনা নিম্নতর হইতে উচ্চতব ভূমিতে আরূঢ় হইযা আসিতেছে।

বস্তুতঃ জড় পবমাণুব মধ্যে প্রাণ মন এবং অতিমানস আছে, এবং ক্রিযাশীল হইযাই আছে, কিন্তু তাহাবা অদৃশ্য এবং অতীন্দ্রিয ভাবে অন্তর্গূঢ় হইযা আছে, তাহাদের শক্তিব ক্রিয়া অবচেতন বা আপাত অচেতনভাবে চলিতেছে, তথায় অণুপ্রাণনকাবী এক চিৎসত্তা আছে, কিন্তু তাহাব যে বাহ্য আকাব এবং শক্তি যাহাকে তাহাব রূপময সত্তা বলিতে পাবি এবং যাহাকে তাহাব অন্তর্গূঢ় গোপন নিয়ামক চেতনা হইতে পৃথক কবিযা দেখিতে পাবি তাহা জড়ক্রিযার মধ্যে যেন নিজের অন্তবসত্তাকে হাবাইযা ফেলিযাছে এবং তাহাতে এমন ভাবে

অভিনিবিষ্ট হইয়া পড়িযাছে যেন এক অচলপ্রতিষ্ঠ আত্মবিস্মৃতির জন্য সে কি এবং কি কবিতেছে তাহা আর জানিতে পাবিতেছে না। এইভাবে দেখিলে পরমাণু এবং অতিপবমাণুগণ ( atoms and electrons ) যেন চিরন্তন নিদ্রাচব বা স্বপ্নসঞ্চবণকাবী ( somnambulist ) মনে হয়; প্রত্যেক জড় বস্তুব মধ্যে একটা বাহ্য বা ৰূপচেতনা আছে কিন্তু সে চেতনা সংবৃত, ৰূপে একান্ত অভিনিবিষ্ট ও সুপ্ত হইয়া আপাতদৃষ্টিতে অচেতনাৰূপে অবস্থিত আছে এবং এক অজ্ঞাত অননুভূত আন্তবসত্তাব দ্বাবা সে চালিত হইতেছে; এই আন্তব সত্তাকেই উপনিষদ প্রতি সুষুপ্তেব মধ্যে নিত্য জাগ্রত সর্ব্বভূতাধিবাস পুরুষ বলিযাছে, স্বপ্নসঞ্চবণশীল মানুষ এক সমযে জাগিয়া উঠে, কিন্তু পরমাণুতে অভিনিবিষ্ট অবস্থায ৰূপচেতনায যে স্বপ্নসঞ্চবণ চলিতেছে তাহা হইতে সে-চেতনা কখনজাগে নাই, কখনও জাগবনোন্মুখও হয নাই। উদ্ভিদে এই বাহ্য ৰূপচেতনা এখনও নিদ্রামগ্ন আছে কিন্তু সে নিদ্রাব মধ্যে স্বপ্ন দেখা দিয়াছে, সে জাগিতে ইচ্ছুক বা জাগবনোন্মুখ হইযাছে, কিন্তু জাগিতে পাবিতেছে না। তাহাব মধ্যে প্রাণ আসিযাছে, অর্থাৎ উদ্ভিদে অন্তর্গূঢ় চেতন সত্তাব শক্তি এতটা ঘনীভূত এবং তীক্ষ্ণবীর্য্য হইযাছে যে ক্রিযাশক্তিব একটা নূতন ধাবা গঠিত হইযা উঠিযাছে যাহাকে আমবা প্রাণশক্তিৰূপে দেখি। বাহিরেব অভিঘাতে উদ্ভিদে প্রাণেব সাড়া জাগে কিন্তু সে সাড়াতে মনশ্চেতনার স্থান নাই; বিশুদ্ধ জড়ের ক্রিযাব মধ্যে যাহাব স্থান নাই এমন ভাবেব উচ্চতব এবং সূক্ষ্মতর এক নূতন বা নবজাতীয ক্রিযাশক্তি উদ্ভিদকে আশ্রয কবিযা প্রকাশিত হইযাছে। সেই সঙ্গে উদ্ভিদে এক সামর্থ্য দেখা দিযাছে যাহাব বলে আপন হইতে ভিন্ন অন্য সত্তা বা বিশ্বপ্রকৃতিব দেওযা জড ও প্রাণেব অভিঘাত গ্রহণ করিয়া তাহাদিগকে এই নবজাগবিত প্রাণেব ভাষায ও মূল্যে, প্রাণস্পন্দনের গতি ও ঘটনায ৰূপান্তবিত কবিতে পাবে। শুদ্ধ জডৰূপ ইহা কবিতে সমর্থ হয় না; জডৰূপ অভিঘাতকে প্রাণবৃত্তি বা কোন বৃত্তিতে ৰূপান্তবিত কবিতে পারে না; তাহাব আংশিক কাবণ জড অচেতনভাবে অভিঘাত গ্রহণ করে এবং তাহাতে অজ্ঞাতভাবে সাড়া দিলেও সে গ্রহণশক্তি এমন জাগ্রত নয যাহাতে অভিঘাতকে প্রাণবৃত্তিতে ৰূপান্তবিত কবিতে পাবে, তাহা কেবল মূকৰূপে গ্রহণ করিতে এবং অচেতনে সাড়া দিতে পাবে—অবশ্য যদি অতীন্দ্রিয দর্শনকে বিশ্বাস কবি তবে জড়েব মধ্যে সে-গ্রহণশক্তি গুপ্তভাবে আছে তাহা স্বীকার করিতে হয, আব এক আংশিক কাবণ এই যে অভিঘাতেব মধ্য দিয়া যে শক্তি প্রবাহিত

হয় তাহা এত সূক্ষ্ম যে জড়বিগ্রহেব নিষ্প্রাণ ঘন স্থূলত্ব তাহাকে কোন কাজে লাগাইতে পারে না। উদ্ভিদের প্রাণ তাহার জড়দেহ দিয়া নিয়ন্ত্রিত হয বটে কিন্তু প্রাণশক্তি জড়সত্তাকে গ্রহণ কবিয়া তাহাকে নূতন এক প্রাণময় মূল্য, প্রাণময় মর্য্যাদা দান কবে।

পরিণতির ধাবা যখন পশুতে আসিযা পৌঁছিল তখন তাহার মধ্যে ইন্দ্রিয় এবং মন ফুটিল, যাহাকে আমরা চেতন জীবন বলি তাহা দেখা দিল, এখানেও প্রকাশের সেই একই বীতি দেখা যায়। সত্তার শক্তি আবাব আবও ঘনীভূত এবং তীক্ষ্ণবীর্য্য হইয়া এত উচচস্তবে উঠিল যে, এক নূতন তত্ত্ব স্বীকৃত এবং গঠিত হইল অর্থাৎ মননেব তত্ত্ব স্ফুবিত হইল, এ তত্ত্ব নূতন—অন্ততঃ জড়ের জগতে। পশু মনোময ভাবে নিজেব এবং অপবেব সত্তা জানে, তাহাব ক্রিয়া-ধাবাও উদ্ভিদ অপেক্ষা সূক্ষ্মতব এবং উচচতব, আপন হইতে ভিন্ন যে সত্তা তাহা হইতে মনোময়, প্রাণময় এবং জড়ময় অভিঘাত সকলকে গ্রহণ কবিবার সামর্থ্য এবং অধিকাব তাহাব ব্যাপকতর, অন্নময ও প্রাণময সত্তাকে গ্রহণ করিয়া তাহাদিগেব মধ্য হইতে যাহা পায তাহা সে ইন্দ্রিযচেতনা এবং প্রাণধর্ম্মী মনশ্চেতনাব মূল্যে রূপান্তবিত কবে। পশুব শবীবেব ও প্রাণেব এমন কি মনেবও বোধ আছে, কেননা তাহাব মধ্যে অন্ধ স্নাযবিক-সাড়া যে শুধু জাগে তাহা নহে, তাহাব মধ্যে আছে সচেতন ইন্দ্রিয়বোধ, স্মৃতি, বাসনা, আবেগ, সংস্কাব ও সংকল্প, আছে অনুভূতি এবং ভাবনা ও ইচছাব নানা উপাদান। এমন কি তাহার একটা ব্যবহাবিক বুদ্ধি আছে, যাহাব ভিত্তি হইল স্মৃতি, সংস্কার, অভাবেব বা প্রয়োজনেব তাড়না, পর্য্যবেক্ষণ এবং খানিকটা কুশলী প্রতিভা; চাতুবী, উপাযকুশলতা এবং পবিকল্পনাব শক্তিও তাহাব আছে, সে কিছু পবিমাণে আবিষ্কাব করিতে এবং সে আবিষ্কাব কিছু কাজে লাগাইতে, অথবা নূতন পবিস্থিতিব দাবিতে কিছু কিছু অদল বদল করিতে পাবে। তাহাব সমস্তটাই অর্দ্ধচেতন সহজ সংস্কাব নয়। পশুমন মানববুদ্ধিব প্রস্তুতিব ক্ষেত্র।

কিন্তু যখন আমবা মানুষে পৌঁছি তখন দেখি সমস্ত ব্যাপাব সচেতন হইতেছে। মানুষ ব্রহ্মাণ্ডেব ক্ষুদ্র সংস্কবণ, তাহাব মধ্য দিয়া বিশ্বেব নিজ পবিচয নিজের কাছে ব্যক্ত হইতে আবম্ভ হয। নিম্নতম শ্রেণীব পশু এখনও প্রধানত অথবা প্রায় সকলেই নিদ্রাচব (somnambulist) বা অবচেতন ভাবে কার্য্যশীল হইলেও উচচতব পশুকে তাহা বলা চলে না, কিন্তু তাহার মন জাগ্রত হইলেও তাহা অতি সঙ্কীর্ণ, তাহার প্রাণসত্তাব জন্য যাহা প্রয়োজন

ততটুকু মননই তাহাতে ফুটিযাছে, মানুষেব মধ্যে সচেতন মন আরও সজাগ হইয়াছে এবং যদিও প্রথমেই পূর্ণ আত্মসচেতন হয নাই, যদিও তাহার সচেতনতা শুধু বাহিবেব ক্ষেত্রে বহিযাছে তবু তাহাব অন্তরেব পূর্ণ অখণ্ড সত্তার দিকে তাহাব চেতনা ক্রমশঃ অধিকতবরূপে পবিস্ফুট হইযা উঠিতে পারে। পরিণামেব আদিম দুই পর্ব্বেব মত সচেতন সত্তাব শক্তি উন্নীত ও ঘনীভূত হইয়া ইহাব মধ্যে নূতন শক্তিব প্রকাশ কবিযাছে এবং সূক্ষ্মতব ক্রিয়াবলিব নূতন বিস্তৃততব ক্ষেত্র গঠিত কবিযাছে প্রাণময মন এখানে বিচাব ও ভাবনাময় মনে রূপান্তবিত হইযাছে, পর্য্যবেক্ষণ এবং আবিষ্কাব কবিবার উচ্চতর শক্তি পবিস্ফুট হইযাছে, তথ্যেব সমাহাব ও অন্বয সাধন এবং কার্য্যকাবণের সম্বন্ধ নির্ণযেব শক্তি বাডিযাছে কল্পনাব ও বসসৃষ্টিব শক্তি, উচ্চতর ও অধিকতর সাবলীল অনুভূতি বুদ্ধিব সমন্বয এবং অধাবধাবণেব সামথ্য প্রভৃতি চেতনার নানা বিভূতিব প্রকাশ হইযাছে, বুদ্ধিব ধর্ম্ম এখন আব শুধু প্রতিক্ষিপ্ত বা প্রতিবর্ত্তী (reflex) এবং প্রতিক্রিযাশীল (reactive) নয, তাহার মধ্যে এমন এক মেধা দেখা দিযাছে যাহা সব কিছুবে আপন বশে আনিতে, বিচার কবিযা দেখিতে এবং নিজেকে পৃথক কবিযা দেখিতে ও বুঝিতে সমর্থ। নিম্নতব পর্ব্বেব মত এবাবও চেতনাব ক্ষেত্র বহু প্রসাবিত হইযাছে, মানুষ আরও বেশী কবিযা নিজেব এবং বিশ্বেব খবব জানিতে সমর্থ হইযাছে এবং এই জ্ঞানেব মধ্যে সচেতন অনুভূতিব উচ্চতব ও পূর্ণতব রূপেব দেখা পাওযা যাইতেছে। এ পর্ব্বেও চেতনাব আবোহণেব তৃতীয় সূত্রেব নিত্য ক্রিযা দেখিতে পাই; মন নিম্নতন শক্তিসমূহকে আপন ভূমিতে তুলিযা লইযা তাহাদের ক্রিয়া প্রতিক্রিযাকে বুদ্ধিব ধর্ম্মে অভিষিক্ত কবিযাছে, মানুষ তাহাব প্রাণ সম্বন্ধে যে শুধু পশুব মত সচেতন তাহা নহে, কিন্তু তাহাব প্রাণেব বোধ ও ধাবণা বুদ্ধির দীপ্তিতে উজ্জ্বল, তাহাব দেহেব বোধও সচেতনতা এবং পর্য্যবেক্ষণেব ফলে সমৃদ্ধ হইযাছে। মানুষ পশুব মনোময এবং স্থূল অন্নময় জীবন নিজেব মধ্যে গ্রহণ কবিয়াছে, পশুব মানুষে পবিণত হওযাব ধাবাতে মানুষে আসিয়া পশুব কোন কোন শক্তিব কিছু ন্যূনতা দেখা দিযাছে বটে কিন্তু যাহা সে বক্ষা করিতে পারিয়াছে তাহাব উৎকর্ষ সাধন দ্বাবা তাহা উচ্চতব মূল্যে পবিণত কবিয়াছে; তাহার ইন্দ্রিয়বোধ, সংস্কাব, প্রবৃত্তি, ইচ্ছা, আবেগ, মনেব নানা বৃত্তির সমাহার, সমস্তেরই বুদ্ধিদীপ্ত বোধ ও ধাবণা তাহাব আছে, যাহা শুধু ভাবনা, বেদনা, কামনা বা সঙ্কল্পেব স্থূল উপাদান ছিল এবং যাহা কেবল স্থূলভাবেই নিয়ন্ত্রিত

হইত, মানুষ সে সমস্তকে সর্ব্বাঙ্গসুন্দর বস্তুরূপে পরিণত করিয়া চমৎকার শিল্প-নৈপুণ্যের পরিচয় দিয়াছে। কেননা পশুও ভাবনা করে কিন্তু প্রধানতঃ স্মৃতি ও সংস্কারের যান্ত্রিক পরম্পরার মধ্য দিয়া তাহার ভাবনা কতকটা স্বয়ং-ক্রিয় ভাবেই ফুটিয়া উঠে, প্রকৃতির ইসারা সে ক্ষিপ্র অথবা মন্থর ভাবে গ্রহণ করিয়াই চলে ; বিশেষ কোন কারণে যেখানে পর্য্যবেক্ষণ এবং পরিকল্পনা-শক্তির প্রয়োগ প্রয়োজন হইয়া পড়ে শুধু সেইখানে অধিকতর সচেতন ব্যক্তিগত ক্রিয়ার মধ্যে সে সাময়িকভাবে জাগ্রত হয়, পশুর মধ্যে ব্যবহারিক বুদ্ধির স্থূল উপাদান কিছু আছে কিন্তু ভাবনা এবং বিচার-বুদ্ধি সুগঠিত হইয়া উঠে নাই। পশুর উন্মিষন্ত চেতনায় আমরা অশিক্ষিত অনিপুণ কারিগরের দেখা পাই, মানুষের মধ্যে সেই চেতনা সুনিপুণ শিল্পী হইয়া দেখা দেয় এবং কেবল সুনিপুণ শিল্পী নয় সে শিল্পাচার্য্য বা শিল্পীরাজ হইয়া উঠিতে পারে,—যদিও আপনাকে সফল করিবার চেষ্টা তাহার মধ্যে আজিও তেমন ভাবে জাগে নাই।

আজ পর্য্যন্ত মানুষের মধ্যেই চেতনার উচ্চতম প্রকাশ হইয়াছে, মানুষের এই চেতনার দুইটি বৈশিষ্ট্যের অনুসরণ করিলে আমরা পরিণতিধারার মর্ম্ম-স্থলে প্রবেশ করিতে পারিব। উচ্চতর চেতনার দ্বারা জীবনের নিম্নস্থিত অংশসকলকে গ্রহণের অর্থ বুঝিতে গেলে প্রথমে দেখি ব্যষ্টি রূপের মধ্যস্থিত উন্মিষন্ত গোপন এক চিৎসত্তা বা এক বিশ্বসত্তা যে উচ্চশিখরে পৌঁছিয়াছে তথা হইতে তখন যাহা তাহার নিম্নে অবস্থিত আছে তাহার উপর কর্ত্তৃত্বশক্তি-পূর্ণ দৃষ্টি দেয়, এই নিম্নাভিমুখী দৃষ্টির সঙ্গে সত্তার চিৎশক্তির যুগল বীর্য্যধারা যুক্ত থাকে, একটি ইচ্ছাশক্তি অপরটি জ্ঞানশক্তি, এ দৃষ্টির উদ্দেশ্য নিম্নতর হইতে ভিন্ন, নবোন্মিষিত বিশালতর এই চেতনা অনুভূতির ও প্রকৃতির ক্ষেত্র হইতে, নিম্নতর জীবন এবং তন্মধ্যস্থ সম্ভাবনাসকলকে যেমন জানা, তদ্রূপ সে জীবনকে গ্রহণ করিয়া উর্দ্ধ্বভূমিতে তুলিয়া তাহার মধ্যে উচ্চতর মূল্য ও তাৎপর্য্য সঞ্চার করা এবং তাহার মধ্যস্থিত উচ্চতর প্রচ্ছন্নশক্তি-সকলকে ফুটাইয়া তোলা। তিনি ইহা করেন তাহার স্পষ্ট কারণ এই যে তিনি নিম্নতর জীবনকে নষ্ট করিতে চাহেন না, সত্তার আনন্দের প্রকাশ তাহার নিত্য কাজ, নানা সুরের সুর-সঙ্গতির মধ্য দিয়া যে প্রকাশ চাহেন, কোন একটা সুর যতই মধুর হউক না কেন তাহাই একটানা বাজিয়া যাইতে থাকিবে তাহা তিনি ইচ্ছা করেন না, তাই তাহার মহাসুর-সঙ্গতির মধ্যে নিম্নতর গ্রামের সকল সুর রক্ষা করা তাহার অভিপ্রেত বটে, কিন্তু যাহাতে তাহাদের স্থূলভাবের রূপায়ণ হইতে যে আনন্দ

পাওয়া সম্ভব ছিল তাহা হইতে বৃহত্তর ও মহত্তর আনন্দলাভ হইতে পারে তজ্জন্য তাহাদিগকে গভীরতর ও সূক্ষ্মতর তাৎপর্য্যে পরিপূরিত করিয়া তবে রাখিতে চান। তথাপি তাহাদিগকে সর্ব্বদা রক্ষা এবং চিরতরে গ্রহণ করিয়া নেওয়ার জন্য অবশেষে একটা সর্ত্ত তিনি তাহাদের উপর আরোপ করিয়াছেন; সে সর্ত্ত হইল এই যে তাহারা স্বেচ্ছায় উচ্চতর তাৎপর্য্য গ্রহণ করিবে; কিন্তু যখন তিনি পূর্ণতালাভের জন্য উৎসুক তখন যদি স্বেচ্ছায় তাহারা সম্মতি না দেয় বা বিদ্রোহাচরণ করে, তখন তাহাদিগকে পীড়া দিতে, এমন কি পদদলিত করিতে তিনি দ্বিধা করেন না। বস্তুতঃ নৈতিক জীবন, সংযম এবং তপস্যার ইহাই অন্তরতম খাঁটি উদ্দেশ্য এবং অর্থ, অর্থাৎ তাহার উদ্দেশ্য এই যে অন্নময় প্রাণময় এবং নিম্নতর মনোময় জীবনকে বশে আনিয়া শিক্ষা দিয়া পরিশুদ্ধ করিয়া তাহাদিগকে উপযুক্ত সাধন যন্ত্রে পরিণত করিতে চাহেন, যাহাতে তাহারা প্রথমে উর্দ্ধমনের পরে অতিমানসের সুর-সঙ্গতির মধ্যস্থিত সুরে রূপান্তরিত হইতে পারে, তাহাদিগকে বিকলাঙ্গ বা হত্যা করা উদ্দেশ্য নহে। উর্দ্ধে আরোহণ প্রথম প্রয়োজন বটে কিন্তু সকল অংশকে জুড়িয়া এক অখণ্ড পূর্ণতা স্থাপনের ইচ্ছাও সেই সঙ্গে প্রকৃতিস্থ চিৎসত্তার মধ্যে রহিয়াছে।

সব দিক দিয়া বিসৃষ্টিকে উর্দ্ধে তুলিবার, তাহার মধ্যে গভীরতা ও সূক্ষ্মতা আনয়ন এবং সুন্দরতর ও সমৃদ্ধতর শক্তিতে তাহাকে বিভূষিত করিবার জন্য, জ্ঞান ও ইচ্ছার এই যুগল দৃষ্টি নিম্নের দিকে প্রসারিত করা প্রথম হইতেই প্রকৃতিস্থ গোপন পুরুষের কর্ম্মের ধারা। বলিতে গেলে উদ্ভিদস্থিত আত্মা বা পুরুষ তাহার সমগ্র জড়ময় সত্তাকে যেন এক স্নায়বীয় জড় দৃষ্টিতে দেখিতে চায় এবং তাহা হইতে অন্নপ্রাণময় একটা প্রগাঢ় রস যতটা সম্ভব পাইতে চায়; কেননা, বোধহয় যেন নিঃশব্দ প্রাণকম্পনের এমন একটা তীব্র উত্তেজনা তাহার মধ্যে আছে যাহা আমাদের পক্ষে কল্পনা করাও সহজ নয়, উদ্ভিদ হইতে যাহার মন এবং দেহ উন্নততর এবং সমর্থতর সেই পশুর আধারও হয়ত উদ্ভিদের অপরিণত জীবনধারাতে প্রকাশিত এই উত্তেজনার তীব্রতা সহ্য বা বহন করিতে পারে না। পশু নিজের অন্নময় এবং প্রাণময় জগৎকে মনোময় ইন্দ্রিয়দৃষ্টি দিয়া দেখে, যাহাতে তাহা হইতে যতটা সম্ভব ইন্দ্রিয়লভ্য রস আহরণ করিতে পারে, বিশুদ্ধ ইন্দ্রিয়বোধ, ইন্দ্রিয়বোধযুক্ত আবেগ বা প্রাণের বাসনা ও সুখের পরিতৃপ্তির দিক দিয়া দেখিতে গেলে পশু যে রস অনুভব করে তাহার তীব্রতা অনেক দিক দিয়া মানুষের অপেক্ষা অনেক বেশী।

মানুষ সংকল্প এবং বুদ্ধির ভূমি হইতে দৃষ্টি করিয়া নিম্নতর ভূমির এই সমস্ত তীব্র মাদকতার আকর্ষণকে উপেক্ষা করে, কিন্তু সে চায় মন প্রাণ এবং ইন্দ্রিয়-বোধের অন্য উচ্চতর তাৎপর্য্যের গভীরতা, চায় বুদ্ধির, রসবোধের, নৈতিক বা আধ্যাত্মিক জীবনের পরিতর্পণ, চায় কর্ম্মক্ষেত্রে মন সবল ও ক্রিয়াশাল হউক ; এই সমস্ত উচ্চতর উপাদানের পরিশীলন দ্বারা জীবনের সাধনাকে উন্নত, উদার এবং স্থূলতাবর্জিত করাই তাহার লক্ষ্য। পশুজীবনের প্রতিক্রিয়া বা ভোগকে সে বর্জন করে না, কিন্তু তাহাদিগকে মননের রসে মিশাইয়া আরও স্বচ্ছ, সুক্ষ্ম ও সংবেদনশীল করিয়া তোলে। মানুষ যখন সাধারণ অথবা নিম্নতর ক্ষেত্রে অবস্থিত থাকে তখনও এই সাধনা করিতে থাকে ; কিন্তু যতই সে পুষ্টিলাভ করে ততই নিম্নতর সত্তাকে সে কঠোরতর পরীক্ষার মধ্যে ফেলিতে থাকে এবং তাহাকে বর্জন করিবে এই ভয় দেখাইয়া তাহার কাছে এক ভাবের রূপান্তর দাবি করে, নিজের উর্দ্ধস্থিত ক্ষেত্রে অধ্যাত্মজীবনে পৌঁছিবার জন্য এই উপায়ে মন আমাদিগকে প্রস্তুত করিয়া নিতে চায়।

কিন্তু উচ্চতর ভূমিতে পৌঁছিলে মানুষ যে কেবল তাহার চারিদিকে এবং নিম্নদিকে চাহিয়া থাকে তাহা নহে, তাহার উর্দ্ধে যাহা আছে এবং তাহার অন্তরে গোপন ও অব্যক্তভাবে যাহা আছে তাহার দিকেও সে দৃষ্টি নিক্ষেপ করে। মানুষের চেতনায় পরিণাম-ধারার মধ্যে বিশ্বপুরুষের নিম্নগামী দৃষ্টি যে কেবল সচেতন হইয়াছে তাহা নহে তাহার উর্দ্ধ এবং অন্তরদৃষ্টিও জাগ্রত হইতেছে। প্রকৃতি তাহার জন্য যাহা করিয়াছে তাহাতে তৃপ্ত হইয়াই পশু বাস করে, পশুর সত্তার মধ্যে যদি গোপন চিৎপুরুষের কোন উর্দ্ধদৃষ্টি থাকে তাহার সহিত পশুর সচেতন ভাবে কোন যোগ নাই, তাহা এখনও প্রকৃতিরই কাজ ; একমাত্র মানুষই প্রথমতঃ এই উর্দ্ধদৃষ্টিপাত সচেতনভাবে নিজের কাজ বলিয়া মনে করে। কেননা মানুষ বুদ্ধিময় ইচ্ছাশক্তি লাভ করিয়াছে, এই শক্তি বিকৃত হইলেও বিজ্ঞান বা পরাবিদ্যারই একটা রশ্মি, তাহার অন্তরে সচ্চিদা-নন্দের যুগল প্রকৃতি ফুটিতে আরম্ভ করিয়াছে; সে আর পশুর মত প্রকৃতির দ্বারা সম্পূর্ণরূপে পরিচালিত অপরিণত সচেতন সত্তা নহে অথবা তাহার কার্য্যকরী শক্তির দাস বা তাহার যান্ত্রিক শক্তির খেলার পুতুল মাত্র নহে, কিন্তু তাহার মধ্যে চিদাত্মা বা চৈতন্যময় পুরুষ জাগরিত হইয়া উঠিতেছে, এত দিন যাহা প্রকৃতির একার কাজ ছিল, যাহাতে তাহার কোন কথা বলিবার অধিকার ছিলনা, তাহাতে সে হস্তক্ষেপ করিতে, তাহাতে নিজে কিছু বলিতে এবং অবশেষে

প্রকৃতির প্রভু হইতে চাহিতেছে। ইহা করিবার শক্তি এখনও তাহার লাভ হয় নাই, এখনও সে প্রকৃতির জালে জড়িত রহিয়াছে, তাহার চিরাগত যান্ত্রিক শাসনে পরিচালিত হইতেছে, কিন্তু সে অনুভব করে—যদিও এখনও অস্পষ্ট এবং অনিশ্চিতভাবে—যে তাহার মধ্যস্থ চিৎসত্তা আরও উচ্চতর শিখরে আরোহণ করিতে, তাহার সীমা ভাঙিয়া বিস্তার লাভ করিতে চায় ; তাহার ভিতরের রহস্যলোকে গোপন কিছু আছে যাহা জানে যে তাহার অন্তরের গভীরে অবস্থিত সচেতন পুরুষ-প্রকৃতির ইচ্ছা ও উদ্দেশ্য নয় যে সে তাহার বর্ত্তমান নিম্নতর অবস্থা ও সীমার মধ্যে তৃপ্ত থাকিবে। যখনই মানুষ অন্নময় ও প্রাণময় জগতে নিজের জন্য স্থান করিয়া লইতে পারিয়াছে এবং ভবিষ্যৎ সম্ভাবনার কথা চিন্তা করিবার কিঞ্চিৎ অবসর পাইয়াছে তখনই তাহার মধ্যে এক স্বাভাবিক আকূতি ও আবেগ জাগিয়াছে যে সে উচ্চতর শিখর-সমূহে আরোহণ, তাহার চেতনা ও কর্ম্মক্ষেত্রের প্রসারণ এবং তাহার নিম্নতর প্রকৃতির রূপান্তর সাধন করিবে। তাহার অন্তরে অবস্থিত সকরুণ কল্পনার এক ভ্রান্তি তাহাকে মিথ্যা আশায় প্রলুব্ধ করিয়া এই আকূতি ও আবেগ তাহার মনে জাগাইতে বাধ্য করিয়াছে তাহা নহে ; ইহার প্রথম কারণ সে অপূর্ণ কিন্তু পূর্ণতার পথযাত্রী মনোময়-পুরুষ এবং পুষ্টি ও পূর্ণতার জন্য তাহার আকূতি ও প্রচেষ্টা স্বাভাবিক ; তাহা ছাড়া আরও বড় কারণ এই যে পৃথিবীর সকল জীবের মধ্যে একমাত্র সে-ই মনোময় সত্তার অন্তরালে লুক্কায়িত গভীর রহস্যের কথা জানিতে সমর্থ হইতে পারে, তাহার অন্তরাত্মার, তাহার মনের উপরের বস্তুর, অতিমানসের, চিদাত্মার আভাস তাহার মধ্যেই প্রথম জাগে, শুধু আভাস যে জাগে তাহাও নহে, সেই জ্যোতিস্বরূপের দিকে নিজেকে খুলিয়া ধরিবার, তাহাকে নিজের মধ্যে বরণ করিয়া লইবার, নিজে উন্নীত হইয়া তাহাতে পৌঁছিবার এবং তাহাকে লাভ করিবার সামর্থ্যও তাহার আছে। মানুষের—সকল মানুষেরই—প্রকৃতির ধর্ম্ম এই যে সচেতন পরিণামের ধারা ধরিয়া সে নিজেকে অতিক্রম করিবে, এখন সে যেখানে আছে তথা হইতে উর্দ্ধ্বভূমিতে পৌঁছিবে। শুধু ব্যষ্টিব্যক্তি নয়, জাতিরূপেও মানুষ তাহার সত্তার সাধারণ বিধানে এবং জীবনে এ আশা পোষণ করিতে পারে—যদিও জাতির মধ্যস্থ প্রত্যেক ব্যক্তি সম্বন্ধে একথা প্রযুক্ত না হইতে পারে—যদি মানবজাতির মধ্যে তাহার বর্ত্তমান অদিব্য প্রকৃতির অপূর্ণতা হইতে উর্দ্ধ্বে উঠিবার জন্য এক ইচ্ছা ও সঙ্কল্প উপযুক্ত পরিমাণে জাগ্রত হয় ; অন্ততঃপক্ষে মানবজাতি উচ্চতর স্তরে আরূঢ় হইতে এবং দিব্য মানবতা বা অতিমানবতা

পূর্ণরূপে লাভ করিতে না পারিলেও তাহার নিকটে যে পৌঁছিতে পারে তাহাতে সন্দেহ নাই। যাহাই হউক না কেন ইহা সত্য যে তাহার মধ্যস্থিত পরিণামশীল প্রকৃতি ঊর্দ্ধ ভূমিতে আরোহণের জন্য এই আদর্শকে তাহার সম্মুখে স্থাপিত করিয়াছে এবং তজ্জন্য চেষ্টা করিতে তাহাকে বাধ্য করিতেছে।

নিজেকে অতিক্রম করিয়া পরিণতিশীল সত্তাকে যে আত্মসম্ভূতি লাভ করিতে হয় তাহার শেষ পরিণতি কোথায়? মনের মধ্যে পরিণামের নানা স্তরের একটা ক্রমোর্দ্ধ পরম্পরা আছে, আবার প্রত্যেক স্তরের মধ্যে আছে নানা ধারার একটা পর্য্যায়, মনোময় জগতে পরপর সজ্জিত ক্রমোর্দ্ধ শিখরমালা আছে, তাহাদিগকে আমাদেব সুবিধার জন্য মনোময় সত্তা ও চেতনার বিভিন্ন ভূমি এবং উপভূমি নামে অভিহিত করিতে পাবি, প্রধানতঃ এই সমস্ত স্তর বা সোপানাবলির মধ্য দিয়া উপরে উঠিবার ফলেই আমাদের মনোময় সত্তার পুষ্টি হয়; আমরা ইহার যে কোন স্তরে অবস্থিত হইতে পাবি অথচ নিম্নতর স্তরের উপর নির্ভরতার সম্বন্ধ একেবারে হাবাই না, সেখানে থাকিয়া আবার মাঝে মাঝে তাহা হইতে উচচতর স্তবে আরূঢ় অথবা সেই স্তরে অবস্থিত থাকিয়াও ঊর্দ্ধ হইতে আগত শক্তিপাতে সাড়া দিতে পারি। বর্ত্তমানে আমাদের স্বাভাবিক অবস্থায় বুদ্ধিব নিম্নতম যে স্তবে বা উপভূমিতে আমরা প্রথমে দৃঢ়রূপে অবস্থিত থাকিতে পাবি, তাহাকে আমবা জড় মনোময স্তব বলি, কেননা এখনও তথ্যের সাক্ষ্য এবং তত্ত্বের বোধের জন্য স্থূল মস্তিষ্ক, স্থূল ইন্দ্রিয এবং স্থূল ইন্দ্রিয়-মানসের উপর আমাদিগকে নির্ভর কবিতে হয়; এখানে আমরা সেই অন্নময় মানুষ যাহার কাছে বাহিরেব বস্তু এবং বাহিবের জীবনেব মূল্য সর্ব্বাপেক্ষা বেশী,ভিতরের অন্তর্ম্মুখী বৃত্তি বা অন্তবেব সত্তাব অনুভূতি অতি অল্প; বাহিরের সত্তা ও বৃত্তির বৃহত্তর দাবিব তুলনায অন্তরের যেটুকু অনুভূতি তাহার আছে তাহা গৌণ ও অকিঞ্চিৎকর। অন্নময মানুষেব একটা প্রাণময় অংশ আছে যাহার প্রধান উপাদান অবচেতনা হইতে উত্থিত প্রাণ-চেতনার সহজাত সংস্কার এবং আবেগের কতগুলি ক্ষুদ্র ক্ষুদ্র রূপায়ণ এবং তাহার সঙ্গে আছে গতানুগতিক ভাবের গতি ও শক্তিবিশিষ্ট ইন্দ্রিয়বোধ, বাসনা, আশা, আবেগ, অনুভূতি ও তৃপ্তি প্রভৃতি অনেক কিছু—যাহাদের অস্তিত্ব বাহ্যবস্তু বা বাহ্য সংস্পর্শের উপর নির্ভর করে; যাহা কিছু ব্যবহারিক, সদ্য যাহা পাওয়া বা সাধিত হওয়া সম্ভব, যাহা অভ্যাসগত যাহা সাধারণ এবং মাঝারি গোছের তাহা লইয়া তাহাদের কারবার। তাহার মধ্যে একটা মনোময় অংশও আছে, কিন্তু তাহারও দৃষ্টি

বাহিরের দিকে ফিরানো, বাহ্য বিষয়ের উপর নিবদ্ধ, যাহা কিছু চলিয়া আসিতেছে, যাহাতে সে অভ্যস্ত, ব্যবহারিক ক্ষেত্রে যাহা কাজে লাগে তেমন কিছু মাত্র সে অংশে আছে ; প্রধানতঃ জড়ময় এবং ইন্দ্রিয়ানুভূতিময় সত্তার ভোগ ও তর্পণ, ব্যবহার ও আরাম, আশ্রয় ও প্রয়োজনের জন্যই মনের রাজ্যে যাহা কিছু আছে তাহার সে মর্য্যাদা দেয় বা মূল্য স্বীকার করে। কেন না অন্নময় মন জড় ও জড়জগৎ, দেহ এবং দেহগত জীবন, ইন্দ্রিয়ানুভূতি এবং সাধারণ ব্যবহারিক মনন ও তাহার অনুভবের ভিত্তির উপর দাঁড়াইয়া আছে। এই জাতীয় নয় এমন যাহা কিছু তাহার মধ্যে আছে, অন্নময় মন তাহাদিগকে লইয়া বাহ্য ইন্দ্রিয়মানসের ভিত্তির উপর এক ক্ষুদ্র গৃহ নির্ম্মাণ করে। তৎসত্ত্বেও জীবনের এই সমস্ত উচচতর উপাদানকে সে সহায়কারী অপ্রধান বস্তু বা কল্পনার অপ্রয়োজনীয় কিন্তু মনোরম বিলাস অথবা হৃদয় বা মনের বস্তুনিরপেক্ষ উচ্ছ্বাস মাত্র মনে করে ; অন্তরেব কোন সত্য বস্তু মনে করে না ; অথবা যখন সে এ সমস্তকে সত্যবস্তু বলিয়া গ্রহণ করে তখনও তাহাদিগকে বাহ্যবস্তুর মত বাস্তব এবং মূর্ত্ত বলিয়া অনুভব করিতে পারে না, কেননা তাহাদের স্বরূপগত উপাদান জড় পদার্থ হইতে সূক্ষ্মতর এবং তাহাদের বাস্তবতাও সূক্ষ্মতরভাবেই অনুভব করিতে হয়, তাই এ সমস্তকে স্থূলের চেয়ে যাহার বাস্তবতা কম, স্থূলের তেমনি একটা সূক্ষ্ম মনোময় বিস্তার মাত্র মনে করে। মানুষ যে এইভাবে জড়ের উপর প্রথমে দাঁড়াইবে এবং বাহ্যতত্ত্ব এবং বাহ্যসত্তাকে তাহার ন্যায্য মূল্য দিবে তাহা অপবিহার্য্য ; কাবণ প্রকৃতি আমাদের সত্তায় আমাদের জন্য প্রথমে ইহাই ব্যবস্থা করিয়াছে এবং যাহাতে আমরা ইহা গ্রহণ করি তাহার জন্য আছে তাহার প্রবল জেদ ; প্রকৃতি নিরাপদে রক্ষা করিবার শক্তিরূপে আমাদের মধ্যস্থ অনুময় মানুষটিকে গুরুত্ব প্রদান করিয়া জগতে তাহাকে বহুল পরিমাণে বৃদ্ধি করিয়াছে ; তাই যখন সে উচচতব মানুষের পুষ্টিসাধন-ক্রিয়াতে রত আছে তখন কতকটা অসাড় হইলেও এই অনুময় মননকে নিজের দাঁড়াইবার ভিত্তি-রূপে গ্রহণ করিয়াছে ; কিন্তু মনের এই রূপায়ণের মধ্যে প্রগতির শক্তি নাই, কিম্বা থাকিলেও তাহা শুধু স্থূলের প্রগতি, ইহা মননের প্রথম স্তর কিন্তু মানুষের পরিণামের সোপানাবলির এই নিম্নতম ধাপে মানুষ চিরকাল থাকিতে পারে না।

জড়ময় মনেব উপরে স্থূল ইন্দ্রিয়ানুভবের আরও গভীরে এক বোধশক্তি আছে যাহাকে আমরা প্রাণময় মন বলিতে পারি। সে মন চঞ্চল, ক্রিয়াশীল, প্রাণধর্ম্মী, শক্তিশালী ও সংবেদনশীল ; চৈত্যপুরুষের দিকে অজ্ঞাতসারে হইলেও

নিজেকে অনেকটা সে খুলিয়া ধরে ; ইহা জীব-চেতনার এক প্রাথমিক আত্ম-রূপায়ণ সাধনে সমর্থ যদিও তাহা প্রাণ-আত্মার একটা অন্ধকারময় রূপ মাত্র, এ চেতনাকে চৈত্যপুরুষ বলিতে পারি না, ইহা বহিঃক্ষেত্রে প্রাণময় পুরুষের একটা রূপায়ণ। এই প্রাণ-আত্মা প্রাণজগতের বস্তুর সংস্পর্শে আসে এবং তাহাদিগকে বাস্তব বলিয়া অনুভব করে এবং এখানে তাহাদিগকে মূর্ত্ত করিয়া তুলিতে চায় ; প্রাণসত্তা প্রাণশক্তি এবং প্রাণপ্রকৃতিকে পরিতৃপ্ত এবং পূর্ণ করিয়া তোলাই ইহার কাছে পরম পুরুষার্থ। প্রাণাবেগের, আত্মসম্পূরণের, উচ্চাভিলাষের, শক্তির, সবল চরিত্রের, প্রেমের ও বাসনার খেলার ক্ষেত্ররূপেই সে জড় জগৎকে দেখে ; সে চায় এই জগতে ব্যক্তিগত সমাজগত এমন কি বিশ্বগত ভাবে বাসনার বস্তুকে খুঁজিয়া বাহির করিবে, দুঃসাহসের পথে অভিযান চালাইবে, বিপদসঙ্কুল কার্য্যে হস্তক্ষেপ করিবে, জীবনকে লইয়া নানা পরীক্ষা করিবে, জীবনে নব নব অভিজ্ঞতার রসাস্বাদন করিবে, এই সমস্ত সঞ্জীবনী উপাদান, এই বৃহত্তর শক্তি, লক্ষ্য, তাৎপর্য্য, রস যদি তাহার মধ্যে না থাকে তাহা হইলে এই প্রাণময় মনের কাছে জড় জীবনের কোন মূল্য থাকে না। অধিচেতনায় অধিষ্ঠিত আমাদের অন্তর্গূঢ় প্রাণময় পুরুষই এই প্রাণময় মনকে ধারণ করিয়া আছে ; এ মন প্রচ্ছন্নভাবে প্রাণজগতের সহিত যুক্ত আছে এবং সেখানে সহজেই নিজেকে খুলিয়া ধরিতে এবং তাহার ফলে জড়জগতের পশ্চাতে অবস্থিত অদৃশ্য সক্রিয় শক্তি এবং সত্যের অনুভব লাভ করিতে পারে। অন্তরে এক সূক্ষ্ম-প্রাণময় মন আছে যাহাকে অনুভবের জন্য ইন্দ্রিয়ের সাক্ষ্যের উপর নির্ভর করিতে হয় না, ইন্দ্রিয়ানুভবের গণ্ডির মধ্যে সীমিত থাকিতে সে বাধ্য নহে, এই ভূমিতে পৌঁছিলে আমাদের জড়দেহ এবং জড়জগতের সকল প্রতীক হইতে স্বতন্ত্রভাবে আমাদের অন্তরের জীবন এবং জগতের অন্তর্জীবন আমাদের কাছে সত্য হইয়া উঠে, অথচ শুধু দেহ, জড়জগৎ এবং তাহাদের প্রতীক-গুলিকেই আমরা প্রাকৃতিক ব্যাপার বলিয়া অভিহিত করি, যেন প্রকৃতির মধ্যে ইহাপেক্ষা বৃহত্তর কোন ব্যাপার নাই, যেন স্থূল জড় বস্তু অপেক্ষা বৃহত্তর কোন সত্য বস্তু নাই। প্রাণধর্ম্মী মানুষ জ্ঞাতসারে বা অজ্ঞাতসারে এই সমস্ত প্রভাব দ্বারা গঠিত হইয়া উঠে। এই মানুষের বাসনা ও ইন্দ্রিয়ানুভূতি, আবেগ ও উত্তে-জনা, শক্তি ও কর্ম্মপ্রবৃত্তি সকলই তীক্ষ্ণ ও প্রখর হয়—সে হয় প্রবল গতিশীল কর্ম্মীপুরুষ, প্রাণধর্ম্মী মানুষ জড়জীবনের উপর প্রবল ঝোঁক দিতে পারে বা দেয় কিন্তু যখন বর্ত্তমান জড় ঘটনার মধ্যে অতিব্যাপৃত থাকে তখনও জড়জীবনকে

সে প্রাণের অনুভব, প্রাণশক্তির উপলব্ধি, প্রাণের প্রসার, প্রাণধর্ম্ম ও প্রাণশক্তির ব্যাপ্তি ও প্রতিষ্ঠার দিকে ঠেলিতে থাকে, কেননা এ সমস্তই সত্তার বিবৃদ্ধির দিকে বেগসঞ্চার কবিবাব পক্ষে প্রকৃতির প্রাথমিক উপায়, এই প্রাণময় মনের আবেগ যখন প্রবলতম হইয়া উঠে তখন মানুষ তাহাব বন্ধন ছিঁড়িয়া ফেলে, নূতনেব অভিযানে নূতন নূতন দেশে যাত্রা কবে, ভবিষ্যতের স্বার্থ ও মঙ্গলের জন্য অতীত ও বর্ত্তমানকে আলোড়িত ও বিক্ষুব্ধ করিয়া তোলে। তাহার যে মনোময় জীবন আছে প্রায়ই তাহা প্রাণশক্তি এবং প্রাণের কামনা বাসনার দাসরূপে ক্রিয়া কবে, মনেব ভিতব দিয়া সে এই সমস্তেরই তৃপ্তি খোঁজে; কিন্তু প্রাণধর্ম্মী মানুষেব দৃষ্টি যখন প্রবলভাবে মনোময় বস্তুব উপর পড়ে সে তখন মনেব বাজ্যে দুঃসাহসেব পথে অভিযান চালায় এবং মনেব নব নব রূপায়ণের পথ বাহিব কবে অথবা কোন আদর্শ প্রতিষ্ঠাব জন্য একনিষ্ঠ যোদ্ধা, সুকুমার শিল্পেব পূজাবী, সক্রিয় ও সমৃদ্ধ জীবন-কবি, কোন বাণীব প্রচাবক বা ব্রতের সাধক হইয়া উঠে। প্রাণময় মন প্রবল গতিশীল বলিয়া তাহা প্রকৃতি পবিণামেব ক্রিয়াধাবাব একটা বড শক্তি।

প্রাণময় মননেব এই স্তবেব উপবে এবং আবো গভীরে প্রসারিত হইয়া আছে শুদ্ধ চিন্তা এবং বুদ্ধিব এক মনোময ভূমি, এ মনেব কাছে মনোজগতেব বস্তুই মূল্যবান সত্য, এই মনোভূমিব শক্তিতে যাহারা আবিষ্ট তাহাবাই হয় দার্শনিক, ভাবুক, বৈজ্ঞানিক, মনোময স্রষ্টা, আদর্শবাদী পুরুষ, লিখিত বা কথিত বাণীব সাধক, ভাববাদী বা ভবিষ্যতেব স্বপ্নে পাগল, আজ পর্য্যন্ত মনোময় জীবেব প্রগতি যতটা উন্নীত হইযাছে, ইহাবা তাহাব শিখবদেশে অধিষ্ঠিত। এই মনোময মানুষেবও প্রাণময অংশ আছে, তাহাব মধ্যে প্রাণের সকল প্রকার আবেগ, কামনাবাসনা, উচ্চাকাঙ্ক্ষা, আশা যেমন আছে তেমনই আছে তাহার ইন্দ্রিয়মানস এবং জডসত্তাব সংস্কাব ও আবেশ, এই সমস্ত নিম্নতর অংশ মহত্তব মনোময অংশেব সমকক্ষ অথবা তদপেক্ষা প্রবলতব হইয়া উঠিতেও পারে; তখন মানুষেব মধ্যে উচ্চতম অংশ হইযাও মনেব শাসন-ক্ষমতা থাকে না এবং সমগ্র প্রকৃতিকে গড়িয়া তুলিতে পারে না, কিন্তু মানুষী ভাবের চবমোৎকর্ষে শুদ্ধ মন অন্য মূর্ত্তি ধারণ কবে, কেননা তখন ভাবনাময ইচ্ছাশক্তি এবং বুদ্ধি অন্নময ও প্রাণময অংশকে শাসন ও নিযন্ত্রণ কবে। মনোময় মানুষ নিজের প্রকৃতিব রূপান্তব ঘটাইতে পাবেনা, কিন্তু সে প্রকৃতির মধ্যে শৃঙ্খলা এবং সৌষম্য স্থাপন কবিতে এবং মনোময আদর্শেব বিধানে তাহাকে নিয়ন্ত্রিত করিতে

পারে; এমন ভাবের প্রভাব বিস্তার করিতে পারে যাহাতে তাহার মধ্যে একটা সমতা স্থাপিত হয় অথবা তাহার প্রকৃতি শোধিত পরিমার্জিত ও উর্দ্ধমুখী হইয়া উঠে, আমাদের খণ্ডিত এবং অর্দ্ধগঠিত সত্তার মধ্যে বহু বিশিষ্ট ব্যক্তিভাবের যে বিরোধ এবং বিপ্লব অথবা সাময়িকভাবে কাজ চালাইবার জন্য যে জোড়া-তালি দেওয়া আছে তাহার মধ্যে একটা বৃহৎ সুসঙ্গতির ছন্দ আনিতে পারে। মানুষ তখন নিজের মন ও প্রাণের সাক্ষী ও নিয়ন্তা হইতে এবং সচেতনভাবে তাহাদিগকে গড়িয়া তুলিতে পারে এবং সেই পরিমাণে সে নিজের স্রষ্টা বা বিধাতা হইয়া উঠে।

শুদ্ধবুদ্ধিময় মনের পশ্চাতে আমাদের অন্তরে এক অধিচেতন (**subliminal**) মন আছে যাহা মনোভূমির সকল বস্তুর সহিত অপরোক্ষ সংস্পর্শে আসিতে পারে এবং মনোজগতের সকল শক্তির ক্রিয়ার দিকে নিজেকে উন্মুক্ত রাখিতে পারে; যে সমস্ত সূক্ষ্ম ভাবনা এবং অন্য যে সব অদৃশ্য প্রভাব জড়জগৎ এবং প্রাণময় ভূমির উপর ক্রিয়া করে কিন্তু বর্ত্তমানে আমরা যাহা-দিগকে সাক্ষাৎভাবে অনুভব করিতে পারি না যাহাদের অস্তিত্বের কথা শুধু অনুমান দ্বারা জানিতে পারি, এই মন সে সমস্ত অনুভব করিতে পারে; এই সমস্ত অস্পর্শ্য অতিসূক্ষ্ম ভাবনা মনোময় মানুষের অধিচেতনায় বাস্তব এবং স্পষ্ট হইয়া উঠে, সে তাহাদিগকে এমন সত্যরূপে দেখে আমাদের অথবা জগতের প্রকৃতিতে মূর্ত্ত হইবার জন্য যাহার দাবি অস্বীকার করা যায় না। আমাদের অন্তরের ভূমিতে মন এবং মনোময় পুরুষ দেহ হইতে স্বতন্ত্র সমগ্র সত্য বস্তু হইয়া দাঁড়াইতে পারে; দেহের মত তাহাদের মধ্যেও আমরা সচেতনভাবে বাস করিতে পারি। এইভাবে মন এবং মনোরাজ্যে বাস করা অর্থাৎ দেহরূপ বা প্রাণরূপ না হইয়া বুদ্ধিরূপ হওয়াকে—আধ্যাত্মিক জীবন লাভকে বাদ দিলে—আমাদের প্রকৃতির চরম অবস্থা লাভ বলা চলে। যাহার মন এবং সংকল্প নিজেকে শাসন ও নিয়ন্ত্রণ করিতে, নিজেকে গড়িয়া তুলিতে সমর্থ, যে নিজের সম্মুখে এক উচ্চ আদর্শ স্থাপন করিয়াছে এবং তাহা সিদ্ধ করিয়া তুলিবার জন্য সাধনা করিতেছে সেইরূপ উচ্চ মনীষাসম্পন্ন মানুষ, ভাবুক, এবং জ্ঞানীকে মানবতার ভূমিতে উর্দ্ধমুখী প্রকৃতি-পরিণামের স্বাভাবিক চরম কোটি বলা যায়; যে প্রবল কর্ম্মজীবনে অভ্যস্ত এবং বহির্জীবনে যে শীঘ্র নিজেকে পূর্ণ করিয়া তুলিতে পারে এমন প্রাণধর্ম্মী পুরুষের মত এইরূপ মনোময় মানুষ প্রবলভাবে সক্রিয় না হইতে পারে, হয়ত জীবনের ক্ষেত্রে তেমন ক্ষিপ্র-

ভাবে সিদ্ধিলাভেও সে সমর্থ নহে তবু প্রাণধর্ম্মী পুরুষের মতই সে মানুষ শক্তি-শালী, পবিশেষে মানবজাতিকে নূতন পথ দেখাইবার পক্ষে বোধহয় অধিকতর শক্তিশালী। মনেব এই তিনটি স্তবেব প্রত্যেক স্তব নিজের বৈশিষ্ট্যে অপর হইতে স্পষ্টতঃ পৃথক হইলেও আমাদেব প্রকৃতিতে প্রায়ই একত্রে মিশিয়া থাকে, আমাদেব সাধাবণ বুদ্ধিতে মনে হয় তাহারা মনোভূমির তিনটি স্তর মাত্র, মানুষেব জীবনে দৈবক্রমে ফুটিয়া উঠিয়াছে, সাধারণতঃ ইহার চেয়ে বেশী কোন তাৎপর্য্য আমবা তাহাদেব মধ্যে দেখিতে পাই না ; কিন্তু বস্তুতঃ তাহারা তাৎপর্য্যে পূণ, কেননা মনোময় সত্তাব আপনাকে অতিক্রম করিয়া উচচতর ভূমিতে পৌঁছিবাব পথে ইহাবা প্রকৃতি-পবিণামেব তিনটি অপরিহার্য্য সোপান ; প্রকৃতি যতদূব পর্য্যন্ত পৌঁছিতে পাবে শুদ্ধ মনোময মানুষ তাহাব শেষ সীমায় অবস্থিত বলিযা সাধাবণ জীবজগতেব মধ্যে উচচতম এইরূপ পূর্ণ মনোময় মানুষ আজ পর্য্যন্ত ক্বচিৎ দেখা যায। মানুষকে আবও অগ্রসব হইবাব জন্য তাহাব মনেব মধ্যে চিন্ময বাজ্যেব তত্ত্ব আনিতে হইবে এবং মন প্রাণ ও দেহের মধ্যে তাহা সক্রিয কবিযা তুলিতে হইবে।

আমাদেব বহিশ্চব মননেব ক্ষেত্রে প্রকৃতি, পবিণামেব ধাবাব মধ্য দিয়া এই সমস্ত মূর্ত্তি গডিযা তুলিযাছে , আবও বেশী কিছু কবিতে হইলে প্রকৃতিকে আমাদেব বহিস্তবেব পশ্চাতে অবস্থিত অদৃশ্য গোপন উপাদান প্রচুব পবিমাণে ব্যবহাব এবং সত্তাব গভীবে ডুবিযা আমাদেব গোপন আত্মা বা চৈত্যপুরুষকে পুবোভাগে আনিযা স্থাপন কবিতে হইবে , অথবা সাধাবণ মনোভূমি অতিক্রম কবিযা চিন্ময বিজ্ঞান হইতে জাত আলোকেব ঘন দীপ্তি উদ্ভাসিত বোধিচেতনার বাজ্যে, শুদ্ধ চিন্ময়মনেব ক্রমোর্দ্ধ পবম্পবাব মধ্যে আমাদিগকে প্রবেশ কবিতে এবং সেখানে অনন্তেব, আত্মা এবং উচচতম সত্য বস্তুব বা সচ্চিদানন্দের সাক্ষাৎ সংস্পর্শে আসিতে হইবে, আমাদেব মধ্যে আমাদেব বহিশ্চর প্রাকৃত সত্তার পশ্চাতে এক অন্তবাত্মা, এক অন্তর্মন এবং এক অন্তঃপ্রাণ আছে যাহা এই সমস্ত উর্দ্ধভূমিব এবং আমাদেব অন্তবস্থিত গোপন চিৎপুরুষেব দিকে আপনাকে উন্মীষিত কবিতে পাবে , এই উভয দিকে উন্মীলন আমাদেব মধ্যে এক নূতন পবিণামধাবাব মর্ম্মবহস্য , এইভাবে সকল আবরণ উন্মোচন করিয়া সকল বাঁধন কাটিযা সকল সীমা লঙ্ঘন কবিযা আমাদেব চেতনা আরো উপরে উঠিযা যেখানে সকল আসিযা মিশিযাছে সব কিছু সমাহৃত হইয়াছে তেমন এক বৃহত্তব অখণ্ড তত্ত্বে পৌঁছিতে পাবে, তাহাব ফলে যেমন মনের পবিণতিতে

আমাদের প্রকৃতি মনোময় হইয়াছে তেমনি একদিন এই পরিণামধারা আমাদের সমগ্র প্রকৃতিকে চিন্ময় করিয়া তুলিবে। কেননা মনোময় মানুষ সৃষ্টিকরা প্রকৃতির চরম তপস্যা অথবা পরম সিদ্ধি নহে—যদিও মোটের উপর মনোময় মানুষ তাহার নিজ প্রকৃতিতে যত পূর্ণভাবে ফুটিয়া উঠিয়াছে, তাহার নিম্নস্থ কোন লৌকিক সিদ্ধিতে অথবা উপরস্থ সত্ত্বের কোন অলৌকিক অভীপ্সাতে, আর কোথাও কেহই ততটা সফলতা লাভ করে নাই। এইবার প্রকৃতি আরও উচ্চতর এবং আরো দুর্গম এক ভূমির দিকে মানুষের দৃষ্টি আকর্ষণ এবং আধ্যাত্মিক এক জীবনের আদর্শে তাহাকে অনুপ্রাণিত করিয়াছে এবং তাহার মধ্যে এক চিন্ময় সত্তাকে ফুটাইয়া তুলিবার জন্য এক নূতন পরিণামধারার ক্রিয়া আরম্ভ করিয়া দিয়াছে। প্রকৃতি এবার তাহার অসাধারণ তপস্যার চরম ফলে মানুষের মধ্যে চিন্ময় মানুষ গড়িতে চায়; কারণ মনোময় স্রষ্টা, মনীষী, জ্ঞানী, নূতন আদর্শের প্রচারক, আত্মনিয়ন্ত্রিত, সংযতেন্দ্রিয় সুসমঞ্জস মনোময় সত্তাকে ফুটাইয়া তুলিবার পর সে আবো উপরে উঠিবার, আরো গভীরে প্রবেশ করিবার তপস্যায় রত হইয়াছে; অন্তরাত্মা, অন্তর্মন এবং অন্তর্হৃদয়কে জাগাইয়া তুলিয়া এবং সম্মুখে স্থাপিত করিয়া চিন্ময় মন, ঊর্দ্ধ্বমানস এবং অধিমানসের শক্তি নামাইয়া আনিতে এবং তাহাদের আলোক ও প্রভাবের সাহায্যে যোগী, ঋষি, ভগবদ্বাণী-প্রচারক, ভগবদপ্রেমিক, সুফী, মরমী, অধ্যাত্মজ্ঞানী গড়িয়া তুলিতে চাহিতেছে।

মানুষের পক্ষে খাঁটিভাবে নিজেকে অতিক্রম করিয়া যাইবার ইহাই একমাত্র পথ, কেননা যতক্ষণ আমরা আমাদের বহিশ্চর চেতনার মধ্যে বাস করি অথবা জড়ের উপর নিজেদিগকে পূর্ণ প্রতিষ্ঠিত রাখিতে চাই, ততক্ষণ পর্য্যন্ত আরো উপরে উঠা অসম্ভব এবং আমাদের পরিণামশীল সত্তার প্রকৃতির কোন নূতন মৌলিক পরিবর্ত্তন আশা করা বৃথা। প্রাণময় এবং মনোময় মানুষ পার্থিব জীবনের উপর বিপুল প্রভাব বিস্তার করিয়াছে, মানবজাতিকে কেবল পশুর পর্য্যায় হইতে মানুষের বর্ত্তমান ভূমিতে আনিয়া স্থাপিত করিয়াছে। কিন্তু বর্ত্তমান মানুষের মধ্যে প্রকৃতি-পরিণামের যে ধারা ও বিধান প্রতিষ্ঠিত আছে তাহারা শুধু তাহার সীমার মধ্যেই ক্রিয়া করিতে সমর্থ; তাহারা মনুষ্যত্বের পরিধি বিস্তার করিতে পারে কিন্তু চেতনা বা তাহার বিশিষ্ট ক্রিয়াধারার মৌলিক রূপান্তর সাধন করিতে পারে না। মনোময় মানুষকে অতি উচ্চে তুলিবার বা প্রাণময় মানুষের আয়তন অস্বাভাবিক এবং অতিরিক্তভাবে বৃদ্ধি করিবার

সাধনা করিলে মানুষের এক অতিবর্দ্ধিত এবং অতিস্ফীত সংস্করণ হয়ত সৃষ্ট হইতে, দার্শনিক নীট্‌শে যাহাকে অতিমানব বলিয়াছেন সে জাত হইতে পারে, কিন্তু সে চেষ্টার ফলে মানুষের দিব্য রূপান্তর ঘটিবে না, মানুষ ভগবত্তা লাভ করিবে না। কিন্তু যদি আমরা আমাদের অন্তরে অন্তরপুরুষের মধ্যে বাস এবং তাঁহাকেই আমাদের জীবনের সাক্ষাৎ চালকরূপে বরণ করি অথবা যদি আধ্যাত্মিক জগতে এবং বোধির ভূমিতে প্রতিষ্ঠিত হইয়া তথা হইতে এবং তাহার সাহায্যে আমাদের প্রকৃতির দিব্য রূপান্তর সাধন করিতে চাই, তবে প্রকৃতি-পরিণামের আর এক দিব্য নূতন ধারা খুলিয়া যাইতে পারে।

এই নূতন পরিণামধারার, প্রকৃতির উচ্চতর এই নূতন তপস্যার ফল চিন্ময় মানুষ। কিন্তু শক্তি-পরিণামের অতীত ধারা হইতে এই নব পরিণাম-ধারা দুই বিষয়ে পৃথক ; প্রথমতঃ মানব-মনের সচেতন চেষ্টা ও তপস্যার ফলে এ নূতন ধারা চলে ; দ্বিতীয়তঃ বহিঃপ্রকৃতির সচেতন প্রগতিতেই ইহা সীমা-বদ্ধ নহে, তাহার সঙ্গে অবিদ্যার প্রাচীর ভাঙ্গিয়া ফেলিয়া আত্মপ্রসারণ দ্বারা অন্তরে আমাদের সত্তার গোপন তত্ত্বে এবং বাহিরে বিশ্বসত্তায় ও উপরে এক উচ্চতর তত্ত্বে পৌঁছিবার সাধনাও চলিতে থাকে। এতকাল প্রকৃতি আমাদের বহিশ্চর সত্তায় জ্ঞান ও অজ্ঞানের যুগল গণ্ডিরই প্রসারতা সাধন করিয়া আসিয়াছে ; আধ্যাত্মিক সাধনার লক্ষ্য হইল অবিদ্যাকে একেবারে নষ্ট করা, অন্তরে অনুপ্রবিষ্ট হইয়া আত্মাকে আবিষ্কার করা এবং ঈশ্বর ও সর্ব্বসত্তার সঙ্গে চেতনায় এক হইয়া যাওয়া। মানুষের প্রকৃতি-পরিণামের মনোময় স্তরের ইহাই চরম লক্ষ্য ; অথচ অজ্ঞানকে মৌলিক রূপান্তর দ্বারা জ্ঞানে পরিবর্ত্তনের ইহা হইল শুধু উদ্যোগ পর্ব্ব। অন্তর সত্তা এবং উচ্চতর চিন্ময় মনের প্রভাবেই আধ্যাত্মিক পরিণাম আরম্ভ হয়, বাহিরের ক্ষেত্রেও তাহার ক্রিয়া অনুভূত ও স্বীকৃত হয় ; কিন্তু কেবল মাত্র ইহা দ্বারা মনে এক উজ্জ্বল ভাববাদ জাগিতে, ধর্ম্মময় এক মন গঠিত হইতে, স্বভাবে একটা ধর্ম্মভাব ফুটিতে, হৃদয়ে ভক্তির আবির্ভাব হইতে এবং আচারে পুণ্যশীলতা দেখা দিতে পারে ; ইহা চিৎপুরুষের দিকে চিত্তের প্রথম অভিসার বটে কিন্তু ইহা দিব্য রূপান্তর সাধন করিতে পারে না ; তাহার জন্য আরো সাধনার প্রয়োজন, আমাদিগকে আরো গভীরে বাস এবং আমাদের বর্ত্তমান চেতনা ও আমাদের প্রকৃতির বর্ত্তমান অবস্থা অতিক্রম করিতে হইবে।

## পরিণতির ধারা—আরোহণ এবং সমাহরণ

ইহা স্পষ্ট যে যদি আমরা এইভাবে আমাদের গভীরে বাস করিতে পারি এবং তথা হইতে অন্তঃশক্তির ধারা বাহিরের সাধনযন্ত্রে অবিচেছদে প্রবাহিত করিতে পারি অথবা যদি আমরা নিজদিগকে উন্নীত করিয়া উচচতর ও উদারতর ভূমি সকলে বাস করিতে এবং সেই সমস্ত ভূমির শক্তি আমাদের মর্ত্ত্যজীবনে নামাইয়া আনিতে পারি—সেই সমস্ত লোক হইতে অবতীর্ণ প্রভাব আমরা বর্ত্তমানেও গ্রহণ করিতেছি কিন্তু তাহাই যথেষ্ট নহে—তাহা হইলে আমাদের সচেতন সত্তার শক্তি এমনভাবে উন্নত হইতে ও বৃদ্ধি পাইতে আরম্ভ করিতে পারে যাহার ফলে আমাদের চেতনায় এক নূতন তত্ত্বের সৃষ্টি, এক নূতন ক্রিয়া-ধারার প্রবর্ত্তনা হইতে এবং সর্ব্ববস্তুর মধ্যে এক নূতন মূল্য নূতন সার্থকতা দেখা দিতে, আমাদের চেতনা এবং জীবন আরো প্রশস্ত ও উদার হইতে পারে, তখন আমাদের সত্তার নিম্নতর স্তরসমূহকে সেই শক্তিই আত্মসাৎ করিতে এবং তাহাদের রূপান্তর ঘটাইতে সমর্থ হইতে পারে—সংক্ষেপতঃ এমনি করিয়াই প্রকৃতিস্থ চিৎপুরুষ সমগ্র এক পরিণামের দ্বারা উচচতর জাতি বা দেব-মানব সৃষ্টি করেন। লক্ষ্য হইতে যতই দূরে থাকি, এইদিকে প্রতি পদক্ষেপ সার্থক, প্রতিপদক্ষেপেই আমরা সত্তা, শক্তি এবং চেতনা জ্ঞান ও সংকল্পের বৃহত্তর ও দিব্যতর অভিব্যক্তির অভিমুখে, সৎস্বরূপের এবং স্বরূপানন্দের অনুভূতির দিকে অগ্রসর হইতে পারি ; এইভাবেই দিব্য জীবনের দিকে প্রাথমিক উন্মীলন হইতে পারে। সকল ধর্ম্ম, সকল রহস্যবিদ্যা, মনের সমস্ত অতিপ্রাকৃত ( যাহা অসুস্থ অস্বাভাবিকতার বিরোধী ) অনুভূতি, সকল যোগ, সকল চৈত্য অভিজ্ঞতা এবং সাধনা, গোপন এবং আত্ম-উন্মীলনশীল চিৎসত্তার দিকে অগ্রসর হইবার পথ দেখাইয়া দেয়।

কিন্তু মানবজাতি এখনও জড়ের মাধ্যাকর্ষণের জন্য ভারগ্রস্ত হইয়া আছে, আজিও অপরাজিত জড়বস্তুর টান ছাড়াইয়া যাইতে পারে নাই, আজিও সে মস্তিষ্কগত মন এবং জড়াসক্ত বুদ্ধি দ্বারা শাসিত হইতেছে, এইভাবে বহু পাশে বদ্ধ আছে বলিয়া উপরের দিকে যাইবার যে ইসারা তাহার কাছে উপস্থিত হয় তাহাতে তাহার দ্বিধা কাটে না, অথবা অধ্যাত্মসাধনার অতি-কঠোর দাবি দেখিয়া সে পিছাইয়া পড়ে। এখনও তাহার মধ্যে নির্ব্বোধসুলভ সন্দেহ, বিপুল আলস্য ও কর্ম্মবিমুখতা, বুদ্ধি ও আধ্যাত্মিকতার ক্ষেত্রে সুবিশাল ভীরুতা এবং গোঁড়ামি ও গতানুগতিকতা পুঞ্জীভূত হইয়া রহিয়াছে, যাহা অভ্যাসের বাঁধা পথ ছাড়িতে গেলে প্রবল বাধা সৃষ্টি করে ; এমন কি জীবনের ক্ষেত্রে

যেখানেই সে চায় এবং সাধনা করে সেইখানেই সে জয়শ্রীমণ্ডিত হয়—জড়বিজ্ঞানের মত নিম্নতর শক্তির সাধনায়ও মানুষের সাফল্য কি অদ্ভুত!—ইহা দেখিয়াও তাহার সংশয়ের অভ্যাস যায় না, তাই কতিপয় ব্যক্তি ছাড়া নূতনের আহ্বানে মানুষ জাতিগত হিসাবে সাড়া দিতে পারে না। কিন্তু সমস্ত মানবজাতির এক উচ্চতর স্তরে পৌঁছিবার পক্ষে এরূপ কয়েকজনের সাধনা যথেষ্ট নয়, কেননা যদি জাতিগত হিসাবে সে অগ্রসর হয় তবেই তাহার পক্ষে আত্মার বিজয় সুনিশ্চিত হইবে। কেননা ইহার পর প্রকৃতির যদি পতন হয়, যদি তাহার সাধনায় শৈথিল্য আসে, তাহা হইলেও তাহার অন্তরের চিৎপুরুষ গোপনে সঞ্চিত স্মৃতির সাহায্যে পুনরায় জাতিকে উপরে আহ্বান করিয়া নিতে পারিবে এবং তাহার অতীত তপস্যার বীর্য্যে পরবর্ত্তী উর্দ্ধ্ব সোপানে পৌঁছা সহজ হইবে এবং পৌঁছিয়া দীর্ঘকাল তথায় সে অবস্থান করিতে পারিবে ; কেননা অতীত তপস্যা, তাহার বীর্য্য ও ফল মানবজাতির অবমানসে সঞ্চিত থাকিয়াই যায় ; এই গোপন স্মৃতির পরিচয় কখন কখন আমরা অন্যভাবে পাই, যখন মনে হয় মানুষ নীচের টানে দূরবর্ত্তী পূর্ব্বপুরুষে স্থিত কোন এক শক্তির বশে যেন নামিয়া যাইতেছে, তাহার পরিণামধারায় নিম্নতর কোন ক্ষেত্রে ফিরিয়া যাইতেছে, সেখানে প্রকৃত পক্ষে প্রকৃতির মধ্যে সঞ্চিত স্মৃতির শক্তি তাহাকে টানিয়া নিতেছে, স্মৃতির এই শক্তি যেমন নীচের দিকে তেমনি উপরের দিকেও টানিতে পারে। কে জানে অতীতের কত যুগের সাধনার ফলে কি কি বিজয়লাভ হইয়া কোন্ সিদ্ধি অর্জিত ও সঞ্চিত হইয়া আছে এবং আমাদের উর্দ্ধ্বপথের পরবর্ত্তী স্তরে পৌঁছিবাব কত নিকটে আসিয়া আমরা পৌঁছিয়াছি? অবশ্য সমগ্র মানবজাতি মনোময় জীব হইতে চিন্ময় জীবে রূপান্তরিত হইয়া যাইবে ইহা সম্ভব নয়, আবশ্যকও নয় ; আবশ্যক এই যে এ আদর্শ সর্ব্বজনীনভাবে স্বীকৃত হইবে, এজন্য সুদূর বিস্তৃত একটা সাধনা চলিবে, এই গতি যাহাতে বিশিষ্টভাবে ফলপ্রসূ হয় তজ্জন্য সচেতন এবং ব্যাপকভাবে মানুষ মনঃসংযোগ করিবে। তাহা না হইলে অতি অল্প কয়েক জন হয়ত মানুষের এক নূতন পর্য্যায়ে উন্নীত হইতে সমর্থ হইবে কিন্তু জাতিগত হিসাবে মানুষ যে অনুপযুক্ত তাহাই প্রমাণিত হইবে এবং হয় মানবজাতি পরিণামের ক্ষেত্রে নীচের দিকে নামিয়া যাইবে অথবা যে অবস্থায় সে পৌঁছিয়াছে তথায় অবরুদ্ধ থাকিয়া যাইবে, কেননা একটা উর্দ্ধ্বমুখী অবিচ্ছিন্ন সাধনার ধারাই মানবজাতিকে সজীব এবং সৃষ্টজগতের পুরোভাগে স্থাপিত করিয়া রাখিয়াছে।

## পরিণতির ধারা—আরোহণ এবং সমাহরণ

তাহা হইলে দেখিতেছি প্রকৃতি-পরিণামের ধারা এই :—প্রথমে চাই একটা ভিত্তি, সেই ভিত্তি হইতে উর্দ্ধারোহণ এবং তাহার ফলে চেতনার একটা রূপান্তর ; তাহার পর সেই উচ্চ ও উদার ভূমি হইতে নিম্নতর ভূমির রূপান্তর সাধন এবং সমগ্র প্রকৃতিকে এই নূতন ভাবে গ্রথিত করিয়া একটা পূর্ণাঙ্গ রূপ গঠন। ইহার প্রথম ভিত্তি হইল জড়, জড়ের ভিত্তি হইতে প্রকৃতির উর্দ্ধারোহণ, প্রথমে সচেতন বা অর্দ্ধচেতন ভাবে প্রকৃতির স্বতঃস্ফূর্ত্ত যে সমস্ত খণ্ড রূপান্তর ঘটিতেছে প্রকৃতির দ্বারাই তাহাদিগকে একত্রে সমাহরণের এবং সমন্বয়ের তপস্যা চলে। কিন্তু যখন সত্তা বা পুরুষ আরো পূর্ণরূপে সচেতন-ভাবে প্রকৃতির এই কার্য্যধারায় যোগদান করিতে আরম্ভ করে তখন পরিণামের ধারাতেও একটা অপরিহার্য্য পরিবর্ত্তন দেখা দেয়। জড়ের স্থূল ভিত্তি থাকিয়া যায়, কিন্তু এখন জড় আর চেতনার ভিত্তি হইতে পারে না ; চেতনার উৎপত্তি এখন আর নিশ্চেতনা হইতে উৎসারণ অথবা বিশ্বশক্তির অভিঘাত বা চাপের ফলে অন্তর্গূঢ় অধিচেতনার উৎস হইতে ফল্গুধারার মত গোপন প্রবাহ নয়। এই নব পরিণামের উৎস হইবে উর্দ্ধলোকের চিন্ময় এক অভিনব স্থিতি বা আমাদের অন্তরের অনাবৃত আত্ম-স্থিতি (soul status) ; উপর হইতে আলোক, জ্ঞান এবং ইচ্ছাশক্তির এক প্রবাহ নামিয়া আসিবে এবং আমাদের অন্তর হইতে তাহাদিগকে স্বীকার ও গ্রহণ করিব ; আমাদের সত্তা বিশ্বানুভবে কি ভাবে সাড়া দিবে তাহা এই দুইএর দ্বারা নিয়ন্ত্রিত হইবে। আমাদের সত্তার সমগ্র অভিনিবেশ নিম্ন হইতে উর্দ্ধে, বাহির হইতে ভিতরের ক্ষেত্রে সরিয়া যাইবে ; আমাদের যে উচ্চতর এবং অন্তরতর আত্মা আমাদের কাছে এখন অজ্ঞাত আছে তখন আমরা সেই আত্মাই হইয়া যাইব ; আজ যাহাকে শুধু আমার স্বরূপ জানিতেছি সেই বাহিরের সত্তা আমাদের পূর্ণসত্তার উন্মুক্ত সম্মুখভাগ বা বহির্বাটিকা হইয়া দাঁড়াইবে, তাহার মধ্য দিয়া আমাদের খাঁটি আত্মা বিশ্বের সহিত সাক্ষাৎ করিবে। তখন অধ্যাত্মচেতনার জ্ঞানে ও বোধে বহির্জগৎও রূপান্তরিত হইয়া অন্তর্জগতের সেই চেতনার অংশরূপেই পরিণত হইবে ; আমাদের প্রকৃত আত্মা জগৎকে এক অখণ্ড একত্ববোধে ও অনুভবে নিবিড়ভাবে আলিঙ্গন করিবে, চিন্ময় মনের বোধিদীপ্ত দৃষ্টি তাহাতে অনুপ্রবিষ্ট হইবে, চেতনার সহিত চেতনার সাক্ষাৎ সংস্পর্শের সাড়া জাগিবে, এক কথায় এক অখণ্ড একত্বের মধ্যে সব কিছু সমাহৃত হইবে। উর্দ্ধ হইতে জ্যোতি ও চেতনার প্রবাহ নামিয়া আসিয়া নিশ্চেতনার প্রাচীন ভিত্তিকেও চিন্ময়

বস্তুতে রূপান্তরিত করিবে, তাহার অন্ধকারময় গভীর গহন চিৎসত্তার দীপ্ত তুঙ্গ রাজ্যের অন্তর্ভুক্ত হইয়া যাইবে। এইভাবে এক অখণ্ড পূর্ণাঙ্গ চেতনার ভিত্তিতে প্রকৃতির দিব্য রূপান্তর, অদ্বৈতসিদ্ধির মধ্য দিয়া সমগ্র সত্তা এবং প্রকৃতির পূর্ণাঙ্গতা বা সম্যক্ সমাহরণের ফলে, সমগ্র জীবনকে এক দিব্য সুষমা ও সামঞ্জস্যে পূর্ণ করিয়া তুলিবে।

# ঊনবিংশ অধ্যায়

## সপ্তধা অবিদ্যা হইতে সপ্তধা জ্ঞানের দিকে।

অজ্ঞানের ভূমি সপ্তপদা, তেমনি জ্ঞানের ভূমিও সপ্তপদা।

মহোপনিষদ ৫।১

সত্য হইতে জাত সপ্ত মস্তক বিশিষ্ট বৃহৎ ধীকে তিনি লাভ করিলেন, কোন এক তুরীয় বা চতুর্থ ভূমিকে সৃষ্টি করিয়া তিনি সার্ব্বজনীন হইলেন।......যাহারা দ্যুলোকের পুত্র, সর্ব্ব-শক্তিমানের বীরযোদ্ধা, তাহারা ঋজুভাবে চিন্তা করিয়া সত্যকে বাঙ্‌ময় করিয়া বোধিদীপ্তির ভূমি প্রতিষ্ঠিত করিলেন এবং যজ্ঞের প্রথম ধাম মনে উপলব্ধি করিলেন।......জ্ঞানের প্রভু (বৃহস্পতি) শিলাময় বাধাকে বিক্ষিপ্ত করিয়া গোযুথ বা আলোকের রশ্মিসকলকে আবাহন করিলেন,......যে গোসকল গোপনে মিথ্যার সেতুর উপরে, নীচের দুইটি লোক এবং উপরের একটি লোকের মাঝখানে অবস্থিত ছিল; অন্ধকারের মধ্যে আলোকের প্রতিষ্ঠা কামনায় গোযথ বা কিরণযুথকে উপরে তুলিলেন এবং তিন জগতের আববণ উন্মোচন করিলেন; আড়ালে লুক্কায়িত পুরকে বিদীর্ণ করিয়া সমুদ্র হইতে তিনকেই তিনি কাটিয়া বাহির করিলেন এবং উষা ও সূর্য্যকে, আলোক ও আলোকের জগৎকে আবিষ্কার করিলেন।

ঋগ্বেদ ১০।৬৭।১-৫

যিনি বহুবার জন্মিয়াছেন, বাক্‌রূপ যাঁহার সাতটি মুখ, যিনি সপ্তরশ্মি সেই বৃহস্পতি বা জ্ঞানের প্রভু প্রথম যখন মহাজ্যোতির পরম ব্যোমে জন্মিলেন, তখন রব দ্বারা অন্ধকার উড়াইয়া দিলেন।

ঋগ্বেদ ৪।৫০।৪

ব্যক্তজীব, যাহা এখনও তাহার মধ্যে অব্যক্ত আছে তাহার সেই বৃহত্তর শক্তির মধ্যে যাহাতে উন্নীত হইয়া উঠিতে পারে তাহার জন্য চেতনার শক্তিকে উদ্বোধিত এবং বিবৃদ্ধ করাই সকল পরিণামের মূল তাৎপর্য্য; তাই সে ক্রমে জড় হইতে প্রাণের, প্রাণ হইতে মনের, মন হইতে চিদ্বস্তুর দিকে অগ্রসর হয়। মনোময় প্রকাশ হইতে চিন্ময় ও অতিমানস প্রকাশে, অর্দ্ধ-পাশব

মানবত্তা হইতে দিব্যসত্তা এবং দিব্য জীবনের পথে আমাদের পরিণতির ধারাও এইরূপ হইবে। আমাদিগকে আধ্যাত্মিকতার এক নূতন শিখরে আরূঢ় হইতে হইবে এবং আমাদের চেতনা, তাহার উপাদান বীর্য্য এবং সংবেদন-শক্তিকে আরও উদার সূক্ষ্ম তীক্ষ্ণ এবং গভীর করিতে হইবে; আমাদের সত্তাকে আরও উন্নীত, প্রসারিত, সাবলীল এবং পূর্ণরূপে সমর্থ করিয়া তুলিতে হইবে; সেই সঙ্গে আমাদের মনকে এবং মনের নীচে যাহা কিছু আছে তাহার সকলকে সেই বৃহত্তর সত্তার মধ্যে তুলিয়া লইতে হইবে। ভবিষ্যতে যে রূপান্তর সাধিত হইবে তাহাতে পরিণামের প্রকৃতি বা ধারা যদিও কিছু ভিন্নরূপ ধারণ করিবে তথাপি মৌলিক পবিবর্ত্তন কিছু দেখা দিবে না কিন্তু তাহার গতির সমারোহ হইবে প্রবল ও প্রসারিত, মুক্ত ও স্বচ্ছন্দ। কেবল চেতনা এবং সত্তার ঊর্দ্ধ্ব স্থিতিতে পৌঁছান যে ধর্ম্ম, যোগ এবং সকল মহৎ তপশ্চর্য্যার একমাত্র কাম্য ও লক্ষ্য তাহা নহে, আমাদের জীবনধাবাও চলিয়াছে ঐ একই আদর্শের অভিমুখে, জীবনের সকল সাধনার মূলে আছে ঐ একই গোপন উদ্দেশ্যের প্রেরণা। আমরা যে মন প্রাণ দেহ লাভ করিয়াছি, আমাদের প্রাণতত্ত্ব সর্ব্বদাই তাহাদের মধ্যে নিজেকে প্রতিষ্ঠিত এবং পূর্ণ করিয়া তুলিতে যে শুধু চায় তাহা নহে, পরন্তু সে আত্ম-পরিচালিত হইয়া এ সমস্তকে অতিক্রম করিয়া যাইবে এবং এই সমস্ত লাভকে এমনভাবে রূপান্তরিত করিবে যাহাতে তাহারা প্রকৃতির মধ্যে চিন্ময় দিব্য পুরুষের আত্মপ্রকাশের উপায় বা যন্ত্র হইয়া উঠিতে পারে। আমাদের বুদ্ধি, হৃদয়, সংকল্প বা প্রাণবাসনাময় আত্মা অর্থাৎ আমাদের সমগ্র সত্তার কোন অংশ যদি নিজের অপূর্ণতা এবং জগতের উপর বিরক্ত হইয়া এখান হইতে চলিয়া গিয়া সত্তার কোন উচ্চতর ভূমিতে পৌঁছিতে চায়, নিজের প্রকৃতির অন্য অংশের বিনাশে অথবা যাহা কিছু ঘটুক তাহাতে যদি দৃক্‌পাত না করে তাহা হইলে এরূপ পরিপূর্ণ রূপান্তর সাধিত হইতে পারে না, অন্ততঃপক্ষে এ জগতে তাহা সম্ভব হয় না। কিন্তু আমাদের জীবনের পূর্ণাঙ্গ গতিধারা তাহা নহে; এখানে আজিও যাহা উন্মিষিত হয় নাই সম্ভাব তেমন এক উচ্চতর তত্ত্বে আমাদের সমগ্র সত্তাকে উত্তীর্ণ করিবার জন্য আমাদের মধ্যে প্রকৃতির এক তপস্যা চলিতেছে; কিন্তু এই ঊর্দ্ধ্ব ভূমিতে আরূঢ় হইয়া সেই উচ্চতর তত্ত্বের একান্ত প্রতিষ্ঠার জন্য সে নিম্নতর প্রকৃতিকে একেবারে বর্জন বা নিজের বিলয় সাধন করিবে ইহা কখনই তাহার পূর্ণ-সংকল্প হইতে পারে না। চিৎ-শক্তির উদ্দীপনা এবং বিবৃদ্ধির ফলে দেহ প্রাণ মনের যান্ত্রিক ভাব ছাড়াইয়া

চিদ্বস্তুর স্বরূপ সত্য ও শক্তিতে পৌঁছিবার সাধনা তাহাকে অবশ্যই করিতে হইবে কিন্তু তাহাই তাহার একমাত্র উদ্দেশ্য বা একমাত্র সাধনা নহে।

আমাদের সত্তার সবখানিকে চেতনার এক নূতন উচচ শিখরে উন্নীত করিবার আহ্বানই আমাদের নিকট আসিয়াছে, তাহাই আমাদের লক্ষ্য, কিন্তু তাহার জন্য আমাদের সচল ক্রিয়াশীল অংশকে প্রকৃতির অস্পষ্ট ও অনিয়মিত উপাদানসমূহের মধ্যে বিসর্জন করিব এবং ভারমুক্ত হইয়া চিৎস্বরূপের আনন্দ-ঘন অক্ষর সত্তাতে নিত্যবাস কবিবার সাধনায় নিযুক্ত হইব এমন কথা নাই; অবশ্য এ সাধনা সব সময়েই করা যাইতে পারে, তাহাতে পরমশান্তি ও স্বাধীনতাও আসিতে পারে, কিন্তু প্রকৃতি আমাদের কাছে যাহা চায় তাহা এই যে আমাদের মধ্যে যাহা কিছু আছে তাহা সমস্তই চিন্ময় উর্দ্ধচেতনায় উন্নীত এবং চিৎসত্তার বিচিত্র ব্যক্ত শক্তিতে পরিণত হউক। সমগ্র সত্তাব অখণ্ড এবং সম্পূর্ণ রূপান্তরসাধনই প্রকৃতিস্থ পুরুষের পূর্ণ উদ্দেশ্য; প্রকৃতির মধ্যে যে আত্ম উত্তরণের সার্ব্বজনীন আকৃতি দেখা যায় ইহাই তাহাব অন্তর্নিহিত তাৎপর্য্য। এই জন্য নিজেকে শুধু এক নূতন তত্ত্বে উত্তীর্ণ করিবাব সাধনার মধ্যেই প্রকৃতির ক্রিয়াধারা সীমাবদ্ধ নহে; তাহার সিদ্ধির এই নূতন স্তর এক সংকীর্ণ উচচ শিখরের চূড়া মাত্র নহে; সে সিদ্ধির সঙ্গে জীবনের এক বৃহত্তব ক্ষেত্র এক উদারতর পরিবেশ দেখা দেয় যাহার মধ্যে নূতন তত্ত্বের শক্তি স্বচছন্দে এবং অকুণ্ঠিত ভাবে রূপায়িত এবং লীলায়িত হইতে পারে। এই উন্নয়ন ও প্রসারণ কেবল নূতন তত্ত্বের স্বরূপশক্তির স্বকীয় বৃহত্তম লীলা-বিস্তারের মধ্যে যে নিবদ্ধ হইবে তাহা নহে, তাহার মধ্যে নিম্নতর তত্ত্বকে উচচতর তত্ত্বেব মধ্যে গ্রহণ করাও থাকিবে; দিব্য বা চিন্ময় জীনন যে শুধু মনোময় প্রাণময় এবং অন্নময় জীবনকে রূপান্তরিত এবং চিন্ময়ভাবে বিভাবিত করিয়া আত্মসাৎ করিবে তাহা নহে; কিন্তু যতদিন পর্য্যন্ত তাহাবা নিজের ভূমিতে অধিষ্ঠিত ছিল ততদিন পর্য্যন্ত যাহা সম্ভব ছিল না, তাহাদেব মধ্যে তেমন ভাবেব বৃহত্তর ও পূর্ণতর শক্তির খেলাও ফুটাইয়া তুলিবে। আমাদেব নিজেকে ছাড়াইয়া যাইবার ফলে যে আমাদের মনোময় প্রাণময় এবং অন্নময় জীবন ধ্বংস হইবে, অথবা চিন্ময় ভাবে বিভাবিত হইলে তাহারা যে খর্ব্ব এবং হীনবীর্য্য হইবে তাহা নহে; বরং তাহারা আরও সমৃদ্ধ, আরও বৃহৎ, আরও শক্তিশালী এবং অধিকতর পূর্ণ হইতে পারিবে, শুধু পারিবে নয় নিশ্চয়ই হইবে; এই দিব্য রূপান্তরের ফলে তাহাদের মধ্যে এমন সম্ভাবনা, এমন নববিভূতিসকল দেখা

দিবে, প্রাকৃত বাস্তব জীবনে যাহা আমাদের লাভ করিবার শক্তি নাই এমন কি যাহা কল্পনা করিতেও আমরাও সক্ষম নহি।

এইভাবে উর্দ্ধারোহণ, প্রসারণ এবং সত্তার সকল অংশকে উচ্চাবস্থায় সমাহরণ করিয়া প্রকৃতির যে পরিণামধারা চলিয়াছে তাহার প্রকৃতি হইল সপ্তধা অবিদ্যার মধ্য হইতে এক অখণ্ড পূর্ণজ্ঞানের উন্মেষ ও প্রকাশ। সপ্তধা অবিদ্যার মধ্যে গঠন বা আধারগত অবিদ্যার ধাঁধাই সব চেয়ে প্রবল, এই অবিদ্যাই আমাদের সম্ভূতির খাঁটি প্রকৃতিকে বহু ভ্রান্তির আবরণে আবৃত করে, আমাদের সমগ্র আত্মার জ্ঞানকে আচ্ছাদিত করে; বর্ত্তমানে যে ভূমিতে আমরা বাস করিতেছি, এবং আমাদের প্রকৃতির যে তত্ত্ব এখন প্রবল, শুধু তাহাদের দ্বারা আমাদের সত্তা ও চেতনাকে সীমিত করাই এ অবিদ্যার মূল কথা; সম্প্রতি আমরা জড়ের ভূমিতে বাস করিতেছি, মনোময় বুদ্ধি এবং ইন্দ্রিয়-মানসই আমাদের বর্ত্তমান প্রকৃতির প্রবল তত্ত্ব, আবার এ মনের আশ্রয় ও পাদপীঠও হইল জড়। তাহার ফলে ইন্দ্রিয়ের মধ্য দিয়া জড় যে রূপে প্রতিভাত হয় তাহার দ্বারা এবং প্রাণ ও মনের আপোষের ফলে জীবনের যে রূপ ফুটিয়াছে সেই রূপের দ্বারা আমাদের মনোময় বুদ্ধি ও তাহার শক্তি পূর্ব্ব হইতেই অধিকৃত হইয়া আছে—ইহাই হইল গঠনগত অবিদ্যার বিশেষ চিহ্ন। এই প্রাকৃতিক জড়বাদ অথবা জড়ময় প্রাণবাদের অর্থ আমাদিগকে পরিণতির প্রথম অবস্থায় বাঁধিয়া রাখা, আত্মসঙ্কোচের দ্বারা আমাদের প্রসারতাকে খর্ব্ব করা—আবার মানুষের জীবনে ইহার প্রবল প্রতাপ। আমাদের জড় সত্তায় ইহার প্রাথমিক প্রয়োজন খুবই ছিল, কিন্তু তাহার পর মূলা অবিদ্যা ইহাকে তাহার শিকলে পরিণত করিয়াছে, যাহা উর্দ্ধগমনের পথে প্রতি পদক্ষেপে আজ মানুষকে বাধা দিতেছে। অতএব এই জড়াশ্রিত মনোময় বুদ্ধি আমাদের চিৎসত্তার সমগ্রতা, শক্তি এবং সত্যের উপর যে সঙ্কোচ আনিয়াছে, তাহা হইতে তাহাদের উদ্ধার করিবার চেষ্টা এবং জড়প্রকৃতির অধীনতা হইতে মানবাত্মাকে মুক্ত করিবার সাধনা আমাদের মানবজাতির প্রকৃত প্রগতিপথের প্রথম পদক্ষেপ বলা যাইতে পারে। কেননা আমাদের অজ্ঞান পূর্ণ অবিদ্যা নয়; তাহা চেতনারই এক সঙ্কোচ; জড় যেখানকার ভূমি এবং জড়ই যেখানকার প্রবল এবং প্রধান তত্ত্ব সেই অবিমিশ্র জড় সত্তায় এই অবিদ্যার চিহ্ন নিশ্চেতনা, কিন্তু মানুষের ক্ষেত্রে অবিদ্যা পূর্ণ-নিশ্চেতনা নহে। আমাদের মধ্যে অবিদ্যা জ্ঞানের খণ্ডিত এক রূপ, তাহার প্রকৃতি হইল সত্তাকে সঙ্কুচিত ও বিভক্ত করা এবং প্রধানতঃ সত্যকে মিথ্যার

রূপ দেওয়া, এই সঙ্কোচ এবং মিথ্যা হইতে মুক্ত হইয়া চিন্ময় পুরুষের সত্য-লোকে উত্তীর্ণ হওয়াই আমাদের পুরুষার্থ।

প্রথমদিকে প্রাণ এবং জড়ে অভিনিবিষ্ট থাকা সঙ্গত ও প্রয়োজন; কেননা ইন্দ্রিয়মানস দ্বারা যে সকল অনুভূতি লাভ মানুষের পক্ষে সম্ভব, মন ও বুদ্ধির সাহায্যে তাহাদের পরিশীলন করিয়া জগৎকে যথাসম্ভব জানা এবং আয়ত্তে আনা তাহার প্রথম কাজ; কিন্তু ইহা তাহার সাধনার প্রথম ধাপ মাত্র, এইখানে থামিয়া গেলে আমাদের খাঁটি প্রগতির পথে অগ্রসর হওয়া হইবে না; আমরা যেখানে আছি সেইখানেই থাকিয়া যাইব, কেবল বাহ্য জগতে হাত পা মেলিবার একটু স্থান করিয়া লইতে পারিব এবং জড় জগৎ সম্বন্ধে আমাদের ব্যবহারিক জ্ঞান কিছু বাড়াইবার শক্তি মন লাভ করিতে এবং তাহার উপর একটা অপ্রচুর ও অনিশ্চিত আধিপত্য বিস্তার করিতে সমর্থ হইবে; এবং জড়সত্তা ও জড়শক্তিসকলের ভিড়ের মধ্যে প্রাণবাসনা শুধু এটাকে ঠেলা ওটাকে ধাক্কা দিয়া ঠোকাঠুকি কবিয়া ফিরিতে পারিবে। জড়জগতের বাহ্য বৈষয়িক জ্ঞান যতই বাড়ুক না কেন এমন কি সুদূরতম সৌরজগৎ, পৃথিবী এবং সমুদ্রের গভীরতম স্তর বা তলদেশ, জড়বস্তু ও জড়শক্তির সূক্ষ্মতম অংশ ও বিভূতি পর্য্যন্ত বিস্তৃত হইলেও আমাদের সত্যকার লাভ কিছু হইবে না, যাহা আমাদের সর্ব্বাপেক্ষা প্রয়োজন সে বস্তুটিকে পাওয়া হইবে না। এইজন্য জড়বিজ্ঞানের চোখ-ধাঁধানো বিজয়সমূহের বিপুল সমারোহ সত্ত্বেও, জড়বাদের শুভবার্ত্তা অবশেষে ব্যর্থ এবং অসহায় মতবাদ হইয়া দাঁড়ায়; এই জন্যই জড় বিজ্ঞান বিপুল জ্ঞান ও শক্তি লাভ করিয়া মানবজাতিকে আরাম দিয়াছে, কিন্তু সুখশান্তি ও পূর্ণতা দিতে পারে নাই, পারিবার শক্তি তাহার নাই। প্রকৃত সুখ লাভ করা তখনই সম্ভব হইবে যখন আমরা আমাদের সমগ্র সত্তাকে পুষ্ট ও বর্দ্ধিত করিব, জীবনের সমগ্র ক্ষেত্রে বিজয়লাভে সমর্থ হইব, অন্তরে এবং বাহিরে—বাহির হইতে অধিকতর ভাবে অন্তরে—আমাদের ব্যক্ত ও গোপন প্রকৃতির উপর প্রভুত্ব বিস্তার করিতে পারিব; যে ভূমিতে আমরা কার্য্যারম্ভ করিয়াছি সেইখানেই থাকিয়া শুধু বিষয়জ্ঞানের পরিধি বাড়াইয়া আমরা পূর্ণতা লাভ করিতে পারি না, খাঁটি পূর্ণতা পাইতে হইলে এ সমস্তকে অতিক্রম করিয়া ঊর্দ্ধে উঠিতে হইবে। এইজন্যই প্রাণ এবং জড়ের প্রয়োজনীয় প্রাথমিক ভিত্তির উপর প্রয়োজনানুরূপভাবে নিজেকে প্রতিষ্ঠিত করিবার পর,আমাদের চেতনার শক্তিকে উন্নীত ও বিবৃদ্ধ করিবার, তাহার গভীরতা

বিস্তৃতি এবং সূক্ষ্মতা আরও বাড়াইয়া তুলিবার ব্রত আমাদিগকে গ্রহণ করিতে হইবে; এজন্য প্রথমে আমাদের মনোময় সত্তাকেই মুক্ত করিতে হইবে; মনোময় জীবনের খেলাকে স্বাধীন, সুকুমার এবং মহান করিয়া তুলিতে হইবে; কেননা আমাদের খাঁটি জীবন যতটা জড়ময় তদপেক্ষা অনেক বেশী মনোময়; আমাদের প্রকৃতি যেখানে কিছুকে প্রকাশ করিতে চায়, অথবা যেখানে সে কোন তত্ত্বের যন্ত্ররূপে ক্রিয়া করে সেখানেও সে প্রধানতঃ মনোময়, জড়ময় নহে, আমরা জড়ময় অপেক্ষা অনেক অধিক মনোময় সত্তা। পূর্ণতা ও স্বাধীনতা লাভের জন্য পূর্ণরূপে মনোময় হইয়া উঠাই মানুষের পরিণতিপথে এক স্তর হইতে অন্যস্তরে পৌঁছিবার প্রথম সাধনা; অবশ্য ইহার ফলেই সে পূর্ণতা লাভ করে না, আত্মার মুক্তি সাধিত হয় না, কিন্তু ইহা জড় ও প্রাণের অভিনিবেশ হইতে আমাদিগকে মুক্ত করিয়া লক্ষ্যের দিকে এক ধাপ অগ্রসর করিয়া দেয় এবং অবিদ্যার বন্ধন শিথিল করিবার জন্য প্রস্তুত করিয়া তোলে।

পূর্ণতর রূপে মনোময় সত্তা হইয়া উঠিবার সার্থকতা এই যে তাহার ফলে আমাদের সূক্ষ্মতর উচ্চতর উদারতর জীবন, চেতনা, শক্তি, সুখ এবং আনন্দ লাভের সম্ভাবনা দেখা দিবে; আমাদের মনন যতই উচ্চতর স্তরে পৌঁছিবে ততই এই সমস্ত শক্তি আমরা বেশী করিয়া লাভ করিব, সেই সঙ্গে মনশ্চেতনার নিজের দৃষ্টি ও শক্তি প্রখর, আরও সূক্ষ্ম ও সাবলীল হইবে; ফলে আমরা প্রাণময় এবং জড়ময় জীবনকে আরও গভীরভাবে আলিঙ্গন করিতে সমর্থ হইব; জীবনকে আরও ভালভাবে জানিতে ও ব্যবহার করিতে, তাহার তাৎপর্য্য মহত্তর এবং প্রসারতা বৃহত্তর করিতে পারিব, তাহার ক্রিয়া আরও উর্দ্ধমুখী হইবে, তাহার দৃষ্টি উচ্চতর এবং বিশালতর ক্ষেত্রের দিকে ফিরিবে; তাহার বিশিষ্ট শক্তিতে মানুষের প্রকৃতি মনোময়, কিন্তু তাহার উন্মেষের প্রথমদিকে মানুষ মননশক্তিযুক্ত পশুমাত্র, পাশব মন দৈহিক জীবন লইয়াই ব্যস্ত, তাহাতেই অভিনিবিষ্ট; মননকে সে তখন দেহ ও প্রাণের প্রয়োজনে, স্বার্থ বা বাসনার সফলতা সাধনের জন্যই ব্যবহার করে; মন তখন তাহাদের পরিচারক ও ভৃত্য অথবা মন্ত্রী, রাজা ও প্রভু নহে। কিন্তু যে পরিমাণে তাহার মন বাড়িতে থাকে এবং প্রাণ ও জড়ের অত্যাচারের উপর মন নিজেকে এবং নিজের স্বাতন্ত্র্যকে প্রতিষ্ঠিত করিতে পারে সেই পরিমাণে তাহার মনুষ্যত্ব বাড়ে। একদিকে মন মুক্ত হইয়া প্রাণ এবং জড় ভাবকে আলোকিত ও নিয়ন্ত্রিত করে, অন্যদিকে তাহার নিজের শুদ্ধ মনোময় উদ্দেশ্য বা আকূতি, প্রবৃত্তি

এবং জ্ঞানলাভের প্রচেষ্টা একটা নিজস্ব মর্য্যাদা লাভ করিতে থাকে। মন তখন নিম্নতর বৃত্তির শাসন ও অভিনিবেশ হইতে মুক্ত হইয়া জীবনে একটা সুশাসন, একটা ভাবসংশুদ্ধি, একটা ঊর্দ্ধমুখী গতি আনয়ন করে, জীবনকে এক সুকুমার সাম্যে ও সুষমায় প্রতিষ্ঠিত করে, সত্তার অন্নময় ও প্রাণময় অংশের গতিও সুনিয়ন্ত্রিত এবং নিজের শক্তির পক্ষে যতটা সম্ভব ততটা রূপান্তরিত করে, তাহারা আলোকিত ইচ্ছাশক্তির, নীতি ও ধর্ম্মের, ধারণার ও রসভাবিত বুদ্ধির অধীন হইয়া যুক্তিবিচার দ্বারা নিয়ন্ত্রিত ও পরিচালিত হইতে শিক্ষা করে, এই ভাবের সিদ্ধি যতটা আসিবে ততই মানবজাতি খাঁটি মানুষ হইবে এবং যথার্থ মনোময় জীবের পর্য্যায়ে স্থান পাইবে।

গ্রীক মনস্বীগণ জীবনের এই আদর্শই নিজেদের সম্মুখে স্থাপিত করিয়াছিলেন, এই আদর্শের সূর্য্যালোকে গ্রীক-জীবন এবং গ্রীক-সভ্যতা যেরূপ গৌরবময় ভাবে ফুটিয়াছিল তাহাতে বিশ্ববাসী মুগ্ধ হইয়াছিল। পরবর্ত্তী কালে এ আদর্শ নষ্ট হইয়া গিয়াছিল, তাহার পর এ বোধ যখন আবার ফিরিয়া আসিল তখন তাহা খর্ব্ব হইয়া এবং অনেক পঙ্কিলতা সঙ্গে লইয়া আসিল, বুদ্ধি যাহাকে অতি অপূর্ণ ভাবে ধরিতে সমর্থ হইয়াছিল এবং জীবনের ব্যবহারিক ক্ষেত্রে যাহাকে একেবারেই ফুটাইয়া তোলা হয় নাই, এমন এক ধর্ম্মের আদর্শ তাহার অনুকূল এবং প্রতিকূল মানসিক ও নৈতিক প্রভাবের সহিত আসিয়া পড়িল। আবার এ আদর্শের বিরোধীরূপে যাহা স্বতন্ত্র এবং স্বচ্ছন্দভাবে নিজের গতিপথ খুঁজিয়া পায় নাই প্রাণের তেমন এক বিপুল এবং প্রবলশক্তিশালী আবেগ ও বাসনা জাগিয়া উঠিল, ফলে জীবনের মধ্যে একটা বিক্ষোভ দেখা দিল, এই দুইটি ভাবই মনের প্রভুত্ব লাভে বা জীবনে সুষমা, সামঞ্জস্য, সৌন্দর্য্য ও সাম্য স্থাপনের বিরুদ্ধে দাঁড়াইল। অনেক উন্নত আদর্শ তাহার সম্মুখে স্থাপিত হইল, সে তাহাদের দিকে উন্মুখ হইয়াও উঠিল, জীবনের প্রসারতা বাড়িয়া গেল, কিন্তু এই নূতন আদর্শবাদের উপাদানগুলি তাহার কর্ম্মের ক্ষেত্রে শুধু প্রভাবরূপে দেখা দিল জীবনে নিয়ামক বা শক্তিশালী হইয়া উঠিতে পারিল না অথবা জীবনের রূপান্তরসাধনে সমর্থ হইল না, অবশেষে যাহার মর্ম্ম স্পষ্টরূপে গ্রহণ করা এবং যাহা জীবনে ফুটাইয়া তোলা হয় নাই সে ধর্ম্মের সাধনাও পরিত্যক্ত হইল, নৈতিক চরিত্রের উপর ধর্ম্মের প্রভাব কিছু থাকিয়া গেল কিন্তু আধ্যাত্মিকতার পুষ্টিকর উপাদানের অভাববশতঃ তাহাও ক্ষয় পাইয়া হীনবীর্য্য হইয়া পড়িল, তখন প্রাণের আবেগ ও বাসনা জড়গত বুদ্ধির বিপুল

স্ফুরণের সাহায্য পাইয়া জাতির চিত্তকে অধিকার করিয়া বসিল। ইহার প্রাথমিক ফলরূপে এক প্রকার প্রাকৃত জ্ঞান এবং কর্ম্মকুশলতার বিপুল সমারোহ দেখা দিল; ইহার অতি আধুনিক ফলে জাতির জীবনে এক সঙ্কটজনক আধ্যাত্মিক অস্বাস্থ্য এবং বিপুল বিশৃঙ্খলা দেখা দিয়াছে।

কারণ মনই আমাদের সত্তার পরিচালনের পক্ষে সুপ্রচুর নহে, বুদ্ধির বৃহত্তম প্রসারতার খেলাতেও আমরা সীমিত এক অর্দ্ধ আলোকের মাত্র সন্ধান পাই। বহিশ্চর মনের দ্বারা লব্ধ জড় বিশ্বের জ্ঞান আরও অপূর্ণ পরিচালক, মানুষ যদি শুধু মননশীল পশু হইত তাহা হইলে ঐ জ্ঞানই তাহার পক্ষে যথেষ্ট হইত, কিন্তু চিন্ময়-পরিণামের পথে অগ্রসর হইবার জন্য যাহাকে ভিতর হইতে পীড়া দিতেছে সেই মনোময় মানবজাতির পক্ষে ইহা কখনই প্রচুর নয়। এমন কি শুধু জড়বিজ্ঞান এবং বহির্ম্মুখী জ্ঞান দ্বারা অথবা তাহার জড়ীয় ও যান্ত্রিক ক্রিয়াধারার উপর প্রভুত্ব স্থাপন করিয়া জড়বস্তুর সত্যকেও পূর্ণরূপে জানা যায় না অথবা আমাদের জড়সত্তাকে যথাযথভাবে ব্যবহার করিবার উপায় আবিষ্কার করা সম্ভব হয় না, জড়শক্তির জ্ঞান এবং তাহার ব্যবহার-পদ্ধতি যথার্থভাবে জানিতে হইলেও আমাদিগকে জড়ের প্রতিভাস এবং ক্রিয়াধারার সত্যকে অতিক্রম করিয়া তাহার অন্তরে এবং অন্তরালে যাহা আছে তাহাতে পৌঁছিতে হইবে। কেননা আমরা শুধু শরীরধারী মন নই, আমাদের এক চিন্ময় সত্তা, চিন্ময় তত্ত্ব, প্রকৃতির এক চিন্ময় ভূমি আছে। তাহার মধ্যে আমাদের চিৎ-শক্তিকে উদ্দীপিত করিয়া, এবং তৎসাহায্যে আমাদের সত্তা ও কর্ম্মক্ষেত্রের আরও বিপুল প্রসারতা সম্পাদন করিয়া আমাদিগকে সেই চিন্ময় ভূমিতে এমন কি বিরাটে এবং অনন্তে পৌঁছিতে হইবে, এই শক্তির দ্বারা আবিষ্ট করিয়া চিন্ময় সত্যের আলোকে আমাদের এই নিম্নতর জীবনকেও মহত্তর উদ্দেশ্য এবং বৃহত্তর পরিকল্পনা সফল করিয়া তুলিবার ব্রতে নিয়োজিত করিতে হইবে। যতদিন পর্য্যন্ত নিম্নতর প্রকৃতির আবেশ ও পরিচালনার হাত হইতে মুক্ত করিয়া আমাদের প্রাকৃত সত্তাকে চিন্ময়পুরুষের সত্তা ও চেতনার সহিত সংযুক্ত করিতে এবং তাহারি শক্তিতে তাহারি আনন্দলাভের জন্য আমাদের প্রাকৃত সত্তাকে যন্ত্ররূপে ব্যবহার করিতে না শিখির ততদিন পর্য্যন্ত মনের সাধনা এবং প্রাণের সংগ্রাম শেষ হইতে পারে না, যাহা আমাদের সত্তার উপাদান ও গঠনপ্রণালী জানিতে দেয় নাই আমাদের সেই গঠনগত বর্ত্তমান অবিদ্যা তত দিন আমাদের সত্তা ও সম্ভূতির প্রকৃত এবং কার্য্যকরী জ্ঞানে পরিণত হইবেনা। কারণ

স্বরূপতঃ আমরা চিদ্বস্তু, বর্ত্তমানে আমরা মনকে মুখ্যরূপে এবং প্রাণ ও দেহকে গৌণরূপে ব্যবহার করিতেছি, আবার যে জড়জগৎকে আদি ক্ষেত্ররূপে গ্রহণ করিয়াছি তাহাই আমাদের অনুভবের একমাত্র ক্ষেত্র নহে, এ ব্যবস্থা শুধু বর্ত্তমানের জন্য। আমাদের অপূর্ণ মনের খেলাই যে আমাদের সকল সম্ভাবনার শেষ কথা—ইহাও সত্য নহে; কেননা আমাদেরই মধ্যে চিন্ময় প্রকৃতির অতি সন্নিকটে মনের অতীত অনেক তত্ত্ব সুপ্ত বা অদৃশ্য এবং অপূর্ণরূপে ক্রিয়াশীল হইয়া বর্ত্তমান আছে; আমাদের বর্ত্তমান ব্যক্ত দেহ প্রাণ এবং মনোময় জীবনে যাহাদের স্থান নাই এমন অনেক অপরোক্ষ শক্তি এবং জ্যোতির্ম্ময় সাধন যন্ত্র, প্রবল ক্রিয়ার বহু বৃহত্তর ক্ষেত্র, এক বৃহত্তর স্থিতির ভূমি আছে। আমরা এই ভূমিতে পৌঁছিতে পারি, এই সমস্ত আমাদের সত্তার অংশে পরিণত হইতে, আমাদের নিজেদের বৃহত্তর প্রকৃতির শক্তি, বৃত্তি এবং সাধন-যন্ত্র হইয়া উঠিতে পারে। কিন্তু তাহার জন্য চিৎপুরুষে অনুপ্রবিষ্ট হইয়া এক অস্পষ্ট আনন্দ-রসে বিগলিত হওয়া অথবা অনন্তের সংস্পর্শে আকার-প্রকারহীন এক দিব্যভাবে উন্নীত হইয়া পরিতুষ্ট থাকাই সাধকের পক্ষে যথেষ্ট নহে, যেরূপভাবে আমাদের মধ্যে প্রাণ ও মনের উন্মেষ ও পুষ্টি ঘটিয়াছে এই সমস্তের অন্তর্নিহিত তত্ত্বকেও তেমনিভাবে আমাদের জীবনে উন্মিষিত ও পুষ্ট এবং তাহার নিজের আনন্দ ও পরিতৃপ্তির জন্য তাহার নিজের সাধনযন্ত্র আমাদের মধ্যে তাহাকেই গড়িয়া তুলিতে হইবে। তখন আমরা আমাদের সত্তার উপাদান ও গঠনের প্রকৃত পরিচয় পাইব এবং এই অবিদ্যাকে জয় করিতে পারিব।

কিন্তু আমাদের মনোগত অবিদ্যাকে জয় করিতে না পারিলে গঠনগত অবিদ্যাকে জয় করা পূর্ণরূপে এবং সর্ব্বতোভাবে ফলপ্রসূ হইতে পারে না, কেননা এ দুইটি আমাদের মধ্যে একত্রে গ্রথিত আছে। মনোগত অবিদ্যার জন্যই আমরা আমাদের আত্মজ্ঞান সঙ্কুচিত করিয়া আমাদের সত্তার ক্ষুদ্র এক তরঙ্গে অথবা এক বহিঃপ্রবাহের মধ্যে নিজেকে নিবদ্ধ করিয়া ফেলিয়াছি এবং তাহাকেই আমাদের সচেতন জাগ্রত সত্তারূপে দেখিতে পাইতেছি। অরূপ বা অর্দ্ধরূপায়িত নিজ হইতে জাত গতির বা অনুভবের একটা আদিম প্রবাহ অবিচ্ছিন্ন ও স্বতঃক্রিয়ভাবে চলিতেছে এবং এক বহিশ্চর সক্রিয় স্মৃতি ও এক নিষ্ক্রিয় অন্তর্নিহিত চেতনা, ক্ষণ হইতে ক্ষণান্তরে প্রবহমান এই ধারাকে ধারণ এবং একত্রে গ্রথিত করিতেছে, আমাদের বিচারশক্তি

এবং এই প্রবাহের অংশগ্রহণকারী ও সাক্ষীরূপী বুদ্ধি তাহাদিগকে গঠিত, সমন্বিত এবং ব্যাখ্যাত করিতেছে, ইহাই আমাদের সত্তার এই অংশের, এই জাগ্রত চেতনার পরিচয়। কিন্তু ইহার পশ্চাতে আমাদের অন্তর্গূঢ় সত্তা ও শক্তির এক গোপন আবেশ বা অধিষ্ঠান আছে, তাহা না থাকিলে বহিশ্চর এই চেতনার অস্তিত্ব এবং ক্রিয়াশীলতা থাকিতে পারিত না। জড়ের মধ্যে একটা ক্রিয়াশীলতা শুধু ব্যক্ত হইয়াছে, বস্তুর যে বাহ্যরূপকে কেবল আমরা জানি,তাহার মধ্যে শক্তির ক্রিয়াকে আমরা অচেতন মনে করি; কেননা জড়ের অন্তরে অধিষ্ঠিত চেতনা অন্তর্গূঢ় এবং অধিচেতন, অচেতন রূপ এবং অভিনিবিষ্ট শক্তিতে তাহার প্রকাশ নাই; কিন্তু আমাদের মধ্যে চেতনা আংশিকভাবে ব্যক্ত আংশিক-ভাবে জাগ্রত হইয়াছে। কিন্তু আমাদের এই চেতনা অপূর্ণ, তাহার চারিদিকে রহিয়াছে সীমার দেওয়াল, অভ্যস্ত আত্মসীমার মধ্যে অবরুদ্ধ এক সংকীর্ণ গণ্ডির মধ্যে সে বাস করে, কেবল মাঝে মাঝে আমাদের অন্তরের গহন হইতে কিসের একটা বিদ্যুৎচনক, কি যেন এক বার্ত্তা জাগিয়া উঠে, আমাদের মধ্যে এক আকূতি জাগায় এবং তাহা চেতনার সীমার দেওয়াল কিছুটা ভাঙ্গিয়া দেয় যাহাতে চেতনা সীমার বাহিরে গিয়া বৃহত্তর পরিধির মধ্যে প্রসারতা লাভ করে। কিন্তু ইহাদের এই সাময়িক আবির্ভাব আমাদের বর্ত্তমান সামর্থ্যের সীমা হইতে আমা-দিগকে অধিক দূরে লইয়া যাইতে বা আমাদের অবস্থার বিপ্লব ঘটাইতে পারে না। তাহা কেবল তখনই সম্ভব হইবে যখন আমরা আমাদের সত্তাতে অন্তর্নিবিষ্ট উচ্চতর যে আলোক এবং শক্তি আছে, যাহা এখনও বহিঃক্ষেত্রে প্রকাশিত হয় নাই তাহাকে সচেতন ও স্বাভাবিকভাবে আমাদের জীবনে লীলায়িত করিয়া তুলিতে পারিব; এজন্য আজ পর্য্যন্ত যাহা আমাদের কাছে অবচেতন বা বরং গোপনভাবে অন্তশ্চেতন বা অধিচেতন বা পরিচেতন ( circum-conscient ) অথবা অতিচেতন হইয়া আছে সেই শক্তি ও আলোকের স্বধাম হইতে স্বচ্ছন্দে শক্তি ও আলোক সংগ্রহ করিয়া আনিতে পারি, এরূপ সামর্থ্য অর্জন করিতে হইবে। ইহা অপেক্ষাও বড় সম্ভাবনা আছে—সাধনার শক্তি দ্বারা অন্তরে ডুবিয়া আমাদেরই এই অন্তর্গূঢ় ও উচ্চতর অংশে অনুপ্রবিষ্ট হইতে এবং তথা হইতে তাহাদের গোপন রহস্যরাজি বহিঃক্ষেত্রে নামাইয়া আনিতে পারি; অথবা তাহারও পরে আমাদের চেতনার আরও মৌলিক ও দিব্যরূপান্তর সাধন করিয়া বাহিরে বাস না করিয়া অন্তরে বাস করিতে এবং অন্তঃস্থ ও আত্মস্থ হইয়া আমাদের যে অন্তরাত্মা সমগ্র প্রকৃতির অধীশ্বর হইয়া

উঠিয়াছে সেই আত্মার অন্তরের গভীরতা হইতে ক্রিয়াশীলতাকে উৎসারিত করিতে পারি।

মন এবং সচেতন প্রাণ-স্তরের নীচে অবস্থিত আমাদের সত্তার যে অংশ আছে, নিম্ন এবং অন্ধকারাচ্ছন্ন বলিয়া যাহাকে যথার্থভাবে অবচেতন নামে অভিহিত করিতে পারি, তাহার মধ্যে আমাদের দৈহিক সত্তার বিশুদ্ধ বা অবিমিশ্র অন্নময় ও প্রাণময় সেই সকল উপাদান পড়ে, যাহারা এখনও মনোময় হইয়া উঠে নাই, মন যাহাদিগকে পর্য্যবেক্ষণ করিতে পারে না, যাহাদের ক্রিয়া মন দ্বারা নিয়ন্ত্রিত হয় না। ক্রিয়াশীল অথচ আমরা যাহাকে প্রত্যক্ষ করিতে পারি না এমন গোপন মূক যে চেতনা জীবকোষে স্নায়ুমণ্ডলে এবং দেহের সর্ব্বপ্রকার উপাদানের মধ্যে অনুস্যূত থাকিয়া ক্রিয়া এবং জীবনের সকল ক্রিয়া-ধারার মধ্যে গোপনে শৃঙ্খলা স্থাপন করে, বাহিরের অভিঘাতে শরীরের স্বতঃ-স্ফূর্ত্ত সাড়া জাগায় তাহাও অবচেতনার অন্তর্ভুক্ত, ইহা বলিতে পারি। মানুষের মধ্যে ইন্দ্রিয়-মানসের এমন কতকগুলি নিম্নতম ক্রিয়াশক্তি আছে, এখনও পশু এবং উদ্ভিদ জীবনে যাহারা অধিক ক্রিয়াশীল, কিন্তু বৃহত্তর ও ব্যক্তভাবে এ সমস্ত ক্রিয়ার ব্যবস্থা ও পরিচালনার প্রয়োজন আমরা অতিক্রম করিয়া গিয়াছি, কিন্তু আমাদের সচেতন প্রকৃতির নীচে প্রচ্ছন্নভাবে ক্রিয়াশীল হইয়া অবচেতনায় ডুবিয়া তাহারা বর্ত্তমান আছে। এইভাবে অব্যক্ত এবং অন্ধকাবাচ্ছন্ন ক্রিয়া মনের গোপন এবং অবগুণ্ঠিত অধঃস্তর পর্য্যন্ত ব্যাপ্ত আছে, যাহার মধ্যে আমাদের অতীতের যত সংস্কার এবং বহিশ্চর মন হইতে যাহা বর্জিত হইয়াছে তাহার সব কিছু ডুবিয়া গিয়া নিষ্ক্রিয় এবং অব্যক্ত হইয়া অবস্থান করে; এই সমস্ত কখনও কখনও নিদ্রা বা মনের নিষ্ক্রিয় অবস্থার সুযোগ লইয়া স্বপ্নের, মনের যান্ত্রিক ক্রিয়া বা ব্যঞ্জনার, প্রাণের স্বতঃস্ফূর্ত্ত প্রতিক্রিয়া বা প্রবেগের আকারে উপরে ভাসিয়া উঠে, কখনও বা দেহের কোন অনৈসর্গিক বিকার অথবা স্নায়ুমণ্ডলের বিক্ষোভ, রোগ, পীড়া বা চিত্তবিকৃতি রূপে আসিয়া প্রকাশ পায়। সাধারণতঃ আমাদের জাগ্রত ইন্দ্রিয়মানস এবং বুদ্ধির নিকট যতটা প্রয়োজন বোধ হয়, আমাদের অবচেতনার ভাণ্ডার হইতে ততটাই আমরা বাহির করিয়া আনি, কিন্তু এইভাবে বাহির করিবার সময়ও আমরা তাহাদের প্রকৃতি, উৎপত্তিস্থান বা ক্রিয়াপদ্ধতির সম্বন্ধে কিছু জানি না অথবা তাহাদের নিজস্ব মূল্য বা তাৎপর্য্য বুঝি না এবং বুঝিবার চেষ্টা না করিয়া আমরা আমাদের জাগ্রত মানুষী বোধ ও বুদ্ধির মূল্যে ও ভাষায় তাহাদিগকে শুধু তর্জমা করিয়া

লই। অবচেতনার উদ্বেলন, মন ও দেহের উপর তাহাদের আলোড়ন অধিকাংশ ক্ষেত্রে অপ্রত্যাশিত, অনাহূত এবং অনীপ্সিত বা স্বত-উৎসারিত ব্যাপার; কারণ অবচেতনাকে আমরা জানি না, সুতরাং তাহার উপর আমাদের কর্ত্তৃত্ব নাই। যাহা আমাদের কাছে অনৈসর্গিক এমন কোন কোন অনুভবে, বিশেষত অসুস্থ বা অপ্রকৃতিস্থ অবস্থায় অথবা আমাদের স্বাভাবিক সাম্য যখন বিচলিত হয় তখন আমাদের অনুপ্রাণময় সত্তার অব্যক্ত অথচ অতিক্রিয় এই জগতের কিছু অংশেব সাক্ষাৎ পবিচয় আমরা লাভ করি, অথবা আমাদের বহিশ্চেতনার অন্তরালে অবস্থিত যান্ত্রিক এবং অবমানুষী অনুপ্রাণময় মনের গোপন ক্রিয়া সম্বন্ধে কিছু অবগত হই—এই গোপন অবমানসচেতনা আমাদের চেতনা হইয়াও আমাদেব চেতনা বলিয়া বোধ হয় না, কেননা যে মননকে আমরা জানি ইহা তাহার অংশ নহে। এ সনস্ত এবং এ সমস্ত অপেক্ষা আরও অনেক বেশী কিছু অবচেতনাব মধ্যে গোপনে বাস করিতেছে।

অনুসন্ধানের জন্য অবচেতনায় নামিয়া গেলে বিশেষ লাভ হইবে না, কেননা তাহাতে আমরা এক অসঙ্গতি এবং অসামঞ্জস্যের রাজ্যে পৌঁছিব, অথবা নিদ্রিত বা মূর্চ্ছিত হইয়া যাইব কিম্বা আমাদের চেতনা আচ্ছন্ন হইয়া পড়িবে। আমাদের মনের গবেষণা বা অন্তর্দৃষ্টি এই সমস্ত গোপন ক্রিয়াশীলতার একটা পরোক্ষ এবং মনগড়া বা আনুমানিক জ্ঞান দিতে পারে; কেবলমাত্র অধিচেতনায় আমাদের মনকে গুটাইয়া আনিযা অথবা অতিচেতনায় আরূঢ় হইয়া এবং তথা হইতে নীচেব দিকে দৃষ্টিপাত করিয়া অথবা অন্ধকারময় এই গভীর গহনে নিজেকে প্রসাবিত করিয়া অবচেতনায় অবস্থিত আমাদের মনপ্রাণদেহময় প্রকৃতির গোপন রহস্য আমবা সাক্ষাৎভাবে ও পূর্ণরূপে জানিতে এবং তাহার উপর কর্ত্তৃত্ব স্থাপন করিতে পারি। এই জ্ঞান এবং শাসন-সামর্থ্য লাভ করা আমাদের পক্ষে অতীব প্রয়োজনীয়—কেননা নিশ্চেতনাই সচেতন হওয়ার পথে অবচেতনারূপে দেখা দেয়, অবচেতনাই আমাদের নিম্নতর অংশসকল এবং তাহাদের গতি ও ক্রিয়ার আশ্রয়, এমন কি তাহাকে তাহাদের এক প্রকার মূল বলাও চলে। নিম্নপ্রকৃতির যাহা কিছু কিছুতেই আমাদিগকে ছাড়িতে বা রূপান্তরিত হইতে চায় না, বুদ্ধির দীপ্তিহীন যান্ত্রিক যে চেতনা পুনঃপুনঃ ফিরিয়া আসিতে থাকে, আমাদের অনুভূতি, ইন্দ্রিয়বোধ, আসক্তি এবং আবেগের পুনরাবর্ত্তিত হওয়ার যে অদম্য অধ্যবসায়, স্বভাবের অপরাজিত দৃঢ়মূল যে সমস্ত সংস্কার, তাহারা অবচেতনাবই আশ্রিত এবং তাহারি রসে পুষ্ট।

আমাদের মধ্যে যাহা কিছু পাশবিক বা পৈশাচিক অবচেতনার গভীর বনের মধ্যেই তাহাদের আশ্রয় নেওয়ার গুহা আছে। কোন উচ্চতর জীবনের পূর্ণতা সম্পাদন এবং প্রকৃতির কোন পূর্ণ রূপান্তর সাধনের জন্য অবচেতনায় অনুপ্রবিষ্ট হওয়া তাহাকে আলোকিত এবং বশীভূত করা সাধক-জীবনের অপরিহার্য্য কর্ম্ম।

আমাদেরই যে সকল অংশ আমরা অন্তশ্চেতনা (intraconscient) এবং পরিচেতনা (circumconscient) নামে অভিহিত করিয়াছি তাহারা আরও শক্তিশালী এবং আমাদের সত্তার আরও মূল্যবান উপাদান। এই সকল অংশের মধ্যে প্রবল ক্রিয়াশক্তিযুক্ত এক আন্তব বুদ্ধি, এক আন্তর ইন্দ্রিয়মানস, এক আন্তর প্রাণ এমন কি সূক্ষ্মভূতময় এক আন্তর সত্তা আছে যাহা আমাদের জাগ্রত চেতনাকে আশ্রয় দিতেছে এবং আলিঙ্গন করিয়া রাখিয়াছে এবং যাহা সাধারণতঃ বহিশ্চেতনায় আসিয়া আত্মপ্রকাশ করে না; বর্ত্তমান ভাষায় ইহার নাম দেওয়া হইয়াছে অধিচেতনা (subliminal consciousness)। কিন্তু এই গোপন আত্মসত্তায় প্রবিষ্ট হইয়া অনুসন্ধান করিলে আমরা দেখিতে পাই যে আমাদের জাগ্রত বোধ ও বুদ্ধি, বেশীর ভাগ আমাদের গোপন সত্তায় আমরা যাহা আছি অথবা হইতে পাবি তথ হইতে কিছু কিছু চয়ন করিয়া গঠিত হইয়াছে; এই জাগ্রত চেতনা বাহিরে ক্ষেত্রে আমাদের গোপন খাঁটি সত্তার বিকলাঙ্গ এবং বহির্ম্মুখী ইতর সংস্কর অথবা সত্তার গভীরতা হইতে উৎক্ষিপ্ত অংশমাত্র। অধিচেতনার এই প্রভাবে এবং সাহায্যে পরিণামের ধারা ধরিয়া নিশ্চেতনা হইতে আমাদের বহিশ্চর সত্তা গড়িয়া উঠিয়াছে; তাহার লক্ষ্য আমাদের বর্ত্তমান পার্থিব মনোময় এবং অন্নময় জীবন সার্থক করা; চিদ্বস্তুর আত্মপ্রকৃতির নিম্নাভিমুখী সংবৃতির ধারায় প্রাণ ও মনের বৃহত্তর ভূমিসকল সৃষ্ট হইযাছে; এবং সেই সমস্ত ভূমির চাপই জড় হইতে প্রাণ ও মনকে ফুটাইয়া তুলিতে সাহায্য করিয়াছে, আমাদের বহিশ্চর সত্তার অন্তরালে অবস্থিত অধিচেতনা এক দিকে এই সমস্ত ভূমি অন্যদিকে নিশ্চেতনা এই উভয়ের মধ্যে যোগস্থাপনের জন্য মধ্যবর্ত্তী স্তররূপে রূপায়িত হইয়া উঠিয়াছে। বহির্জ্জগতের অভিঘাতে বহিশ্চেতনায় যে সমস্ত সাড়া জাগে তাহাদের পশ্চাতে এই সমস্ত গোপন সূক্ষ্ম অংশসকলের ক্রিয়ার সহায়তা থাকে; অনেক সময় তাহারা এই সূক্ষ্ম অংশেরই সাড়া তবে তাহা বহির্ম্মনের অনুবাদে কতকটা পরিবর্ত্তিত বা বিকৃত হইয়াই প্রকাশ পায়। যাহা বাহ্য জগতের

অভিঘাতের সাড়া নয় আমাদের প্রাণ ও মনের তেমন আর এক বৃহৎ অংশও আছে, সে অংশ নিজের জন্যই বাস করে অথবা বাহ্য জগৎকে ব্যবহার করিবার বা বশে আনিবার জন্য নিজেকে বাহিরে নিক্ষিপ্ত করে; আমাদের ব্যক্তিসত্তা (personality) শক্তিশালী এই বীর্য্যবন্ত অন্তর্ব্যাপ্ত চেতনার শক্তি, প্রভাব, আকৃতি বা প্রেরণা হইতে জাত একটা বিমিশ্র রূপায়ণ।

অধিচেতনা আত্মবিস্তার করিয়া আমাদিগকে চারিদিকে যে চেতনা দ্বারা ঘিরিয়া রাখিয়াছে তাহার মধ্য দিয়াই বিশ্বমন বিশ্বপ্রাণ এবং বিশ্বময় সূক্ষ্মভূতের শক্তিতরঙ্গ ও বিদ্যুৎপ্রবাহের অভিঘাত সে গ্রহণ করে। এই সমস্ত অভিঘাত আমাদের বহিশ্চর চেতনাদ্বারা অনুভূত হয় না, আমাদের অধিচেতন আত্মা এ সকলকে অনুভব ও গ্রহণ করে এবং তাহাদিগকে রূপান্তরিত করিয়া আমাদের অজ্ঞাতসারে প্রবলরূপে আমাদিগকে প্রভাবিত করে। আমাদের বহিশ্চর সত্তাকে এই অন্তরতর চেতনা হইতে যে প্রাচীর পৃথক করিয়া রাখিয়াছে তাহা ভেদ করিয়া ভিতরে অনুপ্রবিষ্ট হইতে পারিলে আমাদের মননশক্তি এবং প্রাণক্রিয়ার বর্ত্তমান উৎস সকল জানিতে ও ব্যবহার করিতে পারি এবং তাহাদের দ্বারা পরিচালিত না হইয়া তাহাদের নিয়ন্তা হইতে সক্ষম হই। অনুপ্রবেশ অন্তর্দৃষ্টি এবং অন্তরেব সহিত স্বাধীনভাবে যোগাযোগ স্থাপন দ্বারা ভিতরের খবর আমরা অনেক জানিতে পারি বটে, কিন্তু পূর্ণ আত্মপরিচয় পাওয়া কেবল তখনই সম্ভব হইবে যখন বহিশ্চর মনের আবরণ ঘুচাইয়া দিয়া আমরা অন্তরের অন্তঃপুরে প্রবেশ করিতে, অন্তরমন অন্তরপ্রাণ আমাদের অন্তরতম সত্তাতে বাস করিতে পারি, এইভাবে মনের যে ভূমিতে আমাদের জাগ্রত চেতনা বাস করে তাহা হইতে ঊর্দ্ধ্বতব ভূমিতে উঠিবার সামর্থ্য লাভ করি। আমাদের পরিণাম-ধারা যেখানে আসিয়া পৌঁছিয়াছে তথায় তাহার সম্মুখে রহিয়াছে বহু বাধা, তাহা উর্দ্ধ্বস্তরে আজিও অধিগত হয় নাই তাই তাহা মস্তকশূন্য কবন্ধের মত হইয়া আছে, আমরা যদি এইরূপে অন্তরে বাস করিতে পারি তবে এই পরিণতি প্রসারিত এবং তাহার বর্ত্তমান ধারা পূর্ণ হইতে পারে; কিন্তু যদি আরও উর্দ্ধ্বতর পরিণতি চাই তাহা কেবল তখনই সম্ভব হইবে যখন যাহা আমাদের কাছে বর্ত্তমানে অতিচেতন রহিয়াছে চিৎস্বরূপের সেই স্বাভাবিক উচ্চতায় আরূঢ় হইয়া তাহার সম্বন্ধে সচেতন হইতে পারিব।

আমাদের বর্ত্তমান প্রাকৃত জ্ঞান-ভূমির ঊর্দ্ধ্বে যে অতিচেতন ভূমি রহিয়াছে তাহার মধ্যে আমাদের মনোময় সত্তার উচ্চতর স্তর সকল এবং অতিমানস

ও শুদ্ধ চিন্ময় সত্তার সুউচ্চ স্বাধিষ্ঠান ক্ষেত্রসমূহ আছে। ঊর্দ্ধ্বপরিণামের অপরিহার্য্য প্রথম সোপান হইল মনের এই সকল উচ্চস্তরে আমাদের চেতনাকে উন্নীত করা ; এই স্তর হইতে এখনও আমাদের অধিকাংশ বৃহত্তর মনোময় ক্রিয়ার —বিশেষতঃ যাহাদের মধ্যে বিপুলতর শক্তি এবং আলোক, শ্রুতি বোধি ও প্রেরণার দীপ্তি আছে—শক্তি ও প্রবৃত্তি লাভ করি ; কিন্তু এ শক্তি ও প্রবৃত্তি কোথা হইতে আসিতেছে তাহা আমরা জানিনা। আমাদের চেতনা যদি মনের এই সমস্ত উচ্চস্তরের বিপুলতার মধ্যে পৌঁছিতে এবং স্থিত ও কেন্দ্রীভূত হইতে সমর্থ হয় তাহা হইলে চিদ্বস্তুর আবির্ভাব এবং শক্তির একটা অপরোক্ষ আভাস পায় এমন কি অতিমানসের একটা প্রাথমিক অভিব্যক্তির—যতই গোণ এবং অপরোক্ষ ভাবে হউক না কেন—পরিচয় লাভ করে এবং এই দিব্য-প্রকাশ আমাদের নিম্নতর সত্তার পরিচালনার অংশ গ্রহণ করিয়া নূতন ছাঁচে তাহাকে ঢালিবার পক্ষে সহায়তা করে। তাহার পরে সেই নূতন ছাঁচে ঢালা চেতনার শক্তিবলে পরিণামধারা মনোময় ভূমি অতিক্রম করিয়া আরও মহান আরও উচ্চ স্তরে উন্নীত হইতে, অতিমানস এবং চিন্ময়ী পরাপ্রকৃতিতে পৌঁছিতে পারে। বর্ত্তমানে অতিচেতন মনের সেই সমস্ত ঊর্দ্ধ্বস্তরে বাস্তব পক্ষে না উঠিয়া অথবা তথায় সর্ব্বদা বা স্থায়ীভাবে বাস না করিয়াও যদি আমাদের সত্তাকে তাহাদের দিকে উন্মীলিত করিয়া রাখিতে এবং তথা হইতে আগত জ্ঞান ও প্রভাবকে গ্রহণ করিতে পারি তাহা হইলেও আমাদের গঠনগত এবং চিত্তগত অবিদ্যাকে কতকটা দূর করিতে সমর্থ হইব ; তাহাতে আমরা চিন্ময় সত্তা বলিয়া নিজ-দিগকে—অপূর্ণভাবে হইলেও—জানিতে এবং আমাদের সাধারণ মানুষী জীবন ও চেতনাকে কতকটা চিন্ময় করিতে সক্ষম হইব। সে ক্ষেত্রে সচেতন ভাবে এই উচ্চতর এবং অধিকতর জ্যোতির্ম্ময় মননশক্তির সহিত আমাদের যোগাযোগ স্থাপিত হইবে, সেই শক্তি দ্বারা পরিচালিত হইতে শিখিব এবং তথা হইতে আলোকিত এবং রূপান্তরিত করিতে সমর্থ বীর্য্যধারা গ্রহণ করিতে পারিব। উচ্চ স্তরে আরূঢ় বা চিন্ময় ভাবে জাগ্রত সাধকের পক্ষে এই অবস্থা লাভ করা অসাধ্য নয়, কিন্তু ইহা প্রাথমিক অবস্থা ছাড়া আর কিছু নয়। অখণ্ড এবং পূর্ণ আত্মজ্ঞানে, সত্তার চেতনা ও শক্তির পরিপূর্ণতায় পৌঁছিতে হইলে প্রাকৃত মনের ভূমি অতিক্রম করিয়া আরও ঊর্দ্ধ্বে উঠিতে হইবে। আমরা এখন অতিচেতনায় অভিনিবিষ্ট বা সমাহিত হইয়া এই উচ্চভূমিতে পৌঁছিতে পারি কিন্তু তাহাতে আমরা এই লোকোত্তর ভূমিতে উত্তীর্ণ হই, নিশ্চল এবং

আনন্দময় এক সমাধিতে অধিগত হইয়া। সেই উচ্চতম চিন্ময় পুরুষের প্রশাসন যদি আমাদের জাগ্রত জীবনেও আনিতে চাই, তাহা হইলে আমাদের চেতনাকে সচেতনভাবে এক নূতন সত্তা নূতন চেতনা নূতন ক্রিয়াশক্তির বিপুল উদারতার মধ্যে উন্নীত এবং প্রসারিত করিয়া আমাদের বর্ত্তমান সত্তা চৈতন্য ও ক্রিয়াধারাকে যতটা সম্ভব পূর্ণভাবে গ্রহণ করিতে এবং তাহাদিগকে দৈবী-সম্পদে রূপান্তরিত করিতে হইবে, তাহার ফলে আমাদের মানুষী জীবনও রূপান্তরিত হইয়া যাইবে ; কারণ যেখানেই কোন রূপের মৌলিক পরিবর্ত্তন বা রূপান্তর সাধিত হইয়াছে সেখানেই প্রকৃতির আত্মাতিক্রম-সাধিকা ক্রিয়ার মধ্যে তিনটি ধারা দেখিতে পাই, একটি উর্দ্ধারোহণ, দ্বিতীয়টি ক্ষেত্র এবং ভিত্তি বা আধারের সম্প্রসারণ, তৃতীয়টি নিম্নতর এবং উচ্চতর উভয়কে লইয়া একটা সমাহরণ ও একীকরণ (integration)।

পরিণতির পথে এরূপ ভাবের রূপান্তর ঘটাইতে হইলে আমাদের কালগত অবিদ্যার সঙ্কোচকে পরিহার করা অপরিহার্য্য হইয়া উঠে। কারণ আমরা বর্ত্তমানে কালের ক্ষেত্রে ক্ষণ হইতে ক্ষণান্তরের মধ্যেই যে শুধু বাস করি তাহা নহে, আমাদের সমগ্র প্রাকৃত দৃষ্টি জন্ম হইতে মৃত্যু পর্য্যন্ত ব্যাপ্ত একটা দেহের জীবনের মধ্যেই আবদ্ধ। যেমন একদিকে জন্মের পূর্ব্বেকার অবস্থা আমরা দেখিতে পাইনা তেমনি মৃত্যুর পর ভবিষ্যতে কি হইবে তাহাও জানিবার উপায় আমাদের নাই, তাই দেখিতে পাই স্থূল স্মৃতির এবং নশ্বর দেহগত বর্ত্তমান জীবনের জ্ঞানের দ্বারা আমরা সীমিত। কিন্তু আমাদের মনন বর্ত্তমানে যাহাদের মধ্যে ক্রিয়া করিতেছে সেই প্রাণ ও জড় ভূমির মধ্যে অন্তরঙ্গভাবে অভিনিবিষ্ট এবং নিবদ্ধ হইয়া পড়িবার ফলে আমাদের কালগত চেতনার এই সঙ্কোচ আসিয়া পড়িয়াছে ; এইরূপে সীমার মধ্যে আবদ্ধ থাকা চিৎসত্তার কোন স্থায়ী বিধান নহে, ইহা আমাদের ব্যক্ত প্রকৃতির প্রাথমিক ক্রিয়া সাধনের উদ্দেশ্যে কৃত একটা অস্থায়ী ব্যবস্থা মাত্র। যদি এই অভিনিবেশ শিথিল বা বর্জন করা যায় তাহা হইলে মন প্রসারতা লাভ করিতে পারে, অধিচেতনা ও অতিচেতনা এবং আমাদের অন্তরতর এবং উচ্চতর সত্তার অভিমুখে আমরা উন্মীলিত ও উন্মিষিত হইয়া উঠিতে পারি ; কালের মধ্যে এবং কালাতীত ক্ষেত্রে আমরা যে নিত্য বা শাশ্বতভাবে বর্ত্তমান আছি এ অনুভূতি লাভ হইতে পারে। আমাদের আত্মজ্ঞানকে যথাযথভাবে কেন্দ্রীভূত করিবার জন্য এ অনুভূতি লাভ অপরিহার্য্য কেননা আধ্যাত্মিক পরিপ্রেক্ষিতের (perspective) ভ্রান্তিবশতঃ বর্ত্তমানে

আমাদের সমগ্র চেতনা ও ক্রিয়াধারা কলুষিত এবং বিকৃত হইয়া পড়িয়াছে, তাহার জন্য আমাদের সত্তার প্রকৃত উদ্দেশ্য এবং নিমিত্ত বা পরিবেশকে যথাযথ ভাবে দেখিতে পাইতেছিনা। প্রায় সকল ধর্ম্মেই আত্মার অমরত্বে বিশ্বাসকে খুব উচ্চস্থান দেওয়া হইয়াছে, কেন না দেহাত্মবোধ এবং স্থূলের প্রতি আসক্তি ও অভিনিবেশ হইতে বাঁচিতে গেলে এ-বিশ্বাসকে ধরিয়া থাকা স্পষ্টতই একান্ত আবশ্যক। কিন্তু শুধু বিশ্বাসের জোরে পরিপ্রেক্ষিতেব ভ্রান্তি কাটেনা; কালের ক্ষেত্রে আমাদের খাঁটি আত্মজ্ঞান কেবল তখনই আসিবে যখন আমরা অমরত্বের চেতনার মধ্যে বাস করিতে সক্ষম হইব; কালেব ক্ষেত্রে আমাদের সত্তা যে নিত্য বর্ত্তমান আছে এবং আমাদের কালাতীত একটি সত্তাও যে আছে এ উভয় অনুভূতিতে বাস্তবভাবে আমাদিগকে জাগ্রত হইতে হইবে।

কারণ, আত্মার অমরত্বের খাঁটি অর্থ এই নয় যে দেহেব মৃত্যুব পর শুধু আমাদের ব্যক্তিসত্তা কোন প্রকারে টিকিয়া থাকিবে; আমবা স্থূল জন্ম মৃত্যুর পরম্পরার মধ্য দিয়া যতই চলিনা কেন, এই জগতে বা অন্য জগতে আমাদের যতই পরিবর্ত্তন বা রূপান্তর ঘটুক না কেন সে সমস্তকে অতিক্রম কবিয়া যাহা বর্ত্তমান, যাহার আদি নাই অন্ত নাই সেই আত্ম-সত্তাব নিত্যত্বেব জন্যই আমরা অমর; চিৎ-বস্তুর কালাতীত সত্তাই খাঁটি অমবত্ব। অবশ্য এ শব্দেব এক গৌণ অর্থও আছে, তাহাতেও সত্য আছে, কাবণ এই খাঁটি অমবত্বের অনুসিদ্ধান্ত (corollary) এই যে আমাদের দেহাবসানেব পরেও জন্ম হইতে জন্মান্তরে, লোক হইতে লোকান্তরে কালেব ক্ষেত্রে আমাদের সত্তা এবং অনুভবের একটা নিরবচ্ছিন্ন ধারা সর্ব্বদাই চলিতে থাকে; আমরা যে কালাতীত ইহা তাহার স্বাভাবিক পরিণাম, যাহা কালাতীত তাহাই কালেব চিবস্থাযিত্বের মধ্যে নিত্য আত্মপ্রকাশ করিতেছে। আমাদের মধ্যে যে অপবিণামী চিৎ-বস্তু আছে যাহার কখনও জন্ম হয়না যাহাব সম্ভূতি নাই তাহাকে জানিলে কালাতীত অমরত্বের অনুভূতি আমরা পাই; আবার যে আত্মা জন্ম এবং সম্ভূতির মধ্যে রহিয়াছেন, যিনি আছেন বলিয়া মন প্রাণ এবং দেহের সকল পরিবর্ত্তনের মধ্যেও একই নিত্য অন্তরাত্মা সর্ব্বদা বর্ত্তমান আছে এ বোধ আমরা পাই, সেই আত্মার জ্ঞান হইলে কালগত অমরত্বের অনুভূতি আমরা লাভ কবি; ইহাও শুধু উদ্বর্তন বা বাঁচিয়া থাকা মাত্র নহে, ইহাতে যাহা কালাতীত, কালেব প্রকাশের ক্ষেত্রে তাহারই অনুবাদ করা হইয়াছে। প্রথম উপলব্ধিতে জন্ম মৃত্যুর যে শৃঙ্খল আমাদিগকে অন্ধকারাবৃত করে তাহার বন্ধন ও অধীনতা হইতে আমরা

মুক্তি লাভ করি, ভারতবর্ষের বহু সাধনপন্থার ইহাই চরম লক্ষ্য ; দ্বিতীয় উপলব্ধি প্রথম উপলব্ধির সঙ্গে যুক্ত হইলে শাশ্বত কালের ক্ষণপরম্পরার মধ্যেই সেই চিৎস্বরূপ নিত্য বস্তুর অনুভব আমরা স্বাধীন ও স্বচ্ছন্দভাবে লাভ করি, তখন আমাদের অবিদ্যা দূর হয় প্রকৃত জ্ঞানের উদয় হয়, আমাদের কর্ম্মের মধ্যে আর কোন বন্ধন থাকেনা। কেবলমাত্র কালাতীত সত্তার অনুভবে শাশ্বত কালের মধ্যে নিত্য বর্ত্তমান আত্মার অনুভবের সত্য আমরা না পাইতে পারি ; আবার মৃত্যুর পর আত্মা বর্ত্তমান থাকে কেবলমাত্র এ অনুভূতি লাভ হইলেও আমাদের অস্তিত্বের আদি বা অন্ত যে নাই ইহা পূর্ণ প্রমাণিত হয়না। কিন্তু এই দুইটি অনুভূতি একই সত্যবস্তুর দুই দিকের অনুভূতি ইহা যখন বুঝা যায় তখন এই দুই-এব যে কোন অনুভূতি যদি খাঁটিভাবে লাভ হয় তাহার ফলে আমরা নিত্য সচেতনভাবে শাশ্বত বস্তুতে বাস করিতে পারি ; তখন আর ক্ষণ-পরম্পরার তাড়নে তাড়িত বা কালের বন্ধনে বদ্ধ থাকিনা ; এইভাবে বাস করা দিব্য চেতনা এবং দিব্য জীবন লাভের প্রথম সর্ত্ত বা সাধ্য (condition)। অন্তর সত্তার এই নিত্য স্থিতিতে অবস্থিত থাকিয়া সম্ভূতির নিত্যধারাকে অধিকার ও প্রশাসন করা হইল ক্রিয়া শক্তিতে বীর্য্যবত্ত দ্বিতীয় সাধ্য বা সাধনাঙ্গ, ব্যবহারিক ক্ষেত্রে যাহার ফলে আমরা চিন্ময় আত্মস্থিতি এবং আত্ম-স্বারাজ্য লাভ করি। এই সকল পরিবর্ত্তন কেবল তখনই সম্ভব হইতে পারে যখন স্থূলের প্রতি একান্ত অভিনিবেশ হইতে মুক্ত হইয়া মন এবং চিৎসত্তার অন্তরতর এবং উর্দ্ধতর ভূমিসকলের মধ্যে নিত্য বাস করিতে পারি,—তাহার জন্য দেহগত জীবনকে যে বর্জন বা অবজ্ঞা করিতে হইবে এমন কোন কথা নাই। কারণ আমাদের চেতনাকে অধ্যাত্মতত্ত্বে উন্নীত করিবার দুইটি উপায় আছে—এবং এই দুই উপায়েরই সাধনা মূলতঃ প্রয়োজনীয়—এক উর্দ্ধারোহণ, দ্বিতীয় ক্ষণ হইতে ক্ষণান্তরে আবর্ত্তিত ক্ষণস্থায়ী জীবন হইতে অন্তরে ফিরিয়া আসিয়া আমাদের অমর চেতনার নিত্য জীবনে প্রবেশ ; সেই সঙ্গে কালের মধ্যে আমাদের চেতনার ও কর্ম্মক্ষেত্রের বিপুল প্রসারতা এবং ব্যাপ্তি আসিয়া পড়ে এবং মনোময় প্রাণময় ও অন্নময় সত্তাকে গ্রহণ করিয়া তাহাদিগকে উর্দ্ধস্রোতা এবং উচ্চতর কার্য্যে নিযুক্ত করিবার কৌশল অধিগত হয়। আমাদের মধ্যে তখন আত্মসত্তার জ্ঞানের উদয় হয় সে জ্ঞান তখন আর দেহাশ্রিত চেতনা নয়, সে জ্ঞানে আমরা জানি যে আমরা স্বরূপতঃ শাশ্বত চিৎপুরুষ, যিনি সকল জগৎ সকল প্রাণকে নিজের বিচিত্র আত্মানুভবের জন্যই ব্যবহার করিতেছেন ;

তখন অনুভব করি যে আমাদের অন্তরাত্মা এক চিন্ময় সত্তা, স্থূল দেহ-পরম্পরার মধ্য দিয়া সেই সত্তারই এক আত্মজীবন নিত্য নূতন ক্রিয়াধারা সৃষ্টি করিয়া নিরন্তর প্রবাহিত হইয়া চলিয়াছে; সেই সত্তা নিজের সম্ভূতি নিজেই নিয়ন্ত্রিত করিতেছে। এই জ্ঞান যখন শুধু ভাবনায় বা কল্পনায় নহে কিন্তু আমাদের সত্তার মর্ম্মমূলে প্রতিষ্ঠিত এবং অনুভূত হয় তখন আমরা আর কর্ম্মের অন্ধ আবেগের দাস থাকিনা পরন্তু আমাদের সত্তার এবং প্রকৃতির প্রভুরূপে শুধু আমাদের অন্তরস্থ ভগবানের অনুগত হইয়া বাস করিতে পারি।

সেই সঙ্গে আমাদের অহংগত অবিদ্যাও খসিয়া পড়ে; কেন না যতক্ষণ পর্য্যন্ত তাহাদ্বারা কোন এক বিন্দুতে বদ্ধ আছি ততক্ষণ দিব্যজীবন লাভ, হয় অসম্ভব নাহয় তাহার আত্মপ্রকাশ থাকিয়া যায় অপূর্ণ। কেন না এই প্রাকৃত দেহ মন প্রাণের সঙ্গে নিজেকে একীভূত এবং তাহাদের মধ্যে নিজেকে সীমিত করিয়া দেখে বলিয়া অহং আমাদের খাঁটি ব্যষ্টি সত্তার মিথ্যা এবং বিকৃত রূপ মাত্র; অহং আমাদিগকে আমাদের ব্যক্তিগত অনুভূতির মধ্যে আবদ্ধ করে, অন্য সমস্ত জীব ইহতে আমাদিগকে পৃথক করিয়া বাখে এবং আমাদের ব্যষ্টি সত্তাকে বিশ্বসত্তারূপে বাস কবিতে দেয়না; সকল অস্তিত্বের যিনি একমাত্র আত্মা, আমাদেব সকলের অন্তরের মধ্যে যাঁহাব নিত্য বাস সেই ঈশ্বর সেই আমাদের পরম আত্মা হইতেও ইহা আমাদিগকে পৃথক রাখে। যখন আমাদের চেতনা পরিবর্ত্তিত হইয়া চিৎস্বরূপের উচচতা গভীরতা এবং উদার ব্যাপ্তি লাভ করে তখন অহং আর বাঁচিতে পারে না; সে বিশালতার পক্ষে অহং অতি ক্ষুদ্র অতি দুর্ব্বল তাই সে গলিযা তাহাতে লয় হইয়া যায়; কেন না সীমার দ্বারাই ইহার অস্তিত্ব বর্ত্তমান থাকিতে পারে এবং সীমার বাঁধন টুটিয়া গেলে ইহার মৃত্যু হয়; তখন আমাদের মধ্যস্থ জীবপুরুষ বিবিক্ত ব্যষ্টি ভাবের কারাগার ভাঙ্গিয়া বিশ্বাত্মতা ও বিশ্বচেতনা লাভ করে এবং সেই চেতনাতে সর্ব্বভূতের দেহ মন প্রাণ ও আত্মার সহিত সে এক হইয়া যায়। অথবা সীমার বন্ধন কাটিয়া ইহা বিশ্বভাব ও ব্যষ্টিভাবের পরপারস্থিত এক উচচতম শিখরে স্বয়ম্ভূ সৎস্বরূপের অনন্ত এবং শাশ্বত সত্তায় উৎক্ষিপ্ত হয়। বিবিক্ত ভাবের প্রাচীর ভাঙ্গিয়া যাওয়ার ফলে অহং সম্পূর্ণরূপে বিরাট বিশ্বে ছড়াইয়া পড়ে অথবা চিন্ময় পরম ব্যোমের উচচতম শৃঙ্গে নিশ্বাস নিতে না পারিয়া মহাশূন্যে লয় পায়। প্রাকৃত সংস্কার বা অভ্যাসের বশে যদি তাহার ক্রিয়ার একটু রেশ থাকিয়াও যায় তবে তাহাও দ্রুত লয় পায় এবং তাহার স্থানে নির্ব্যক্তিক-

ব্যক্তিত্বের এক নূতন দৃষ্টি নূতন অনুভূতি নূতন ক্রিয়া দেখা দেয়। কিন্তু অহংকারের প্রলয়ে আমাদের খাঁটি ব্যষ্টিভাব বা খাঁটি চিন্ময় সত্তা লোপ পায় না, কারণ তাহা সর্ব্বদাই সর্ব্বগত এবং সর্ব্বাতীত সত্তার সহিত একীভূত; কিন্তু এক দিব্য রূপান্তর সাধিত হয়, বিবিক্ত অহংএর স্থানে এক পুরুষ প্রতিষ্ঠিত হন—সে-পুরুষ বিশ্বপুরুষের এক অভিব্যক্তি বা এক রূপ এবং বিশ্বপ্রকৃতির মধ্যে বিশ্বাতীত দিব্য পুরুষের এক শক্তি।

এই একই ক্রিয়া দ্বারা চিৎসত্তার জাগরণে বিশ্বগত অবিদ্যা লোপ পায়; কেন না তখন যিনি বিশ্ব এবং বিশ্বাতীত এ উভয় অবস্থায়ই আত্মপ্রতিষ্ঠ আমরা নিজদিগকে আমাদেব সেই কালাতীত অক্ষর আত্মা বলিয়া জানিতে পারি; এই জ্ঞানই কালের ক্ষেত্রে ভগবানের খেলার ভিত্তি হইয়া দাঁড়ায়, ইহাই এককে বহুর সঙ্গে, শাশ্বত একত্বকে শাশ্বত বহুত্বেব সহিত সামঞ্জস্য এবং সুসঙ্গতিতে গ্রথিত করে, জীবাত্মা এবং ভগবানের পুনর্ম্মিলন সাধন এবং জগতের মধ্যে ভগবানকে আবিষ্কার কবে। এই উপলব্ধি দ্বাবা যিনি সকল ঘটনা, সকল পরিবেশ, সকল সম্বন্ধেব মূলাধার সেই পরম তত্ত্বে আমরা পৌঁছিতে পারি; তখন তাহারি চেতনাকে আশ্রয় করিয়া অমেয় বিপুল যে জগৎ রহিয়াছে তাহাকে আমাদের নিজেদের মধ্যেই লাভ করি; এবং এই চিন্ময় চেতনাতে বিশ্বকে সমুদ্ধৃত করিযা তাহার মধ্য দিয়া অনুভব করি সেই পরম বস্তুতে কেন্দ্রীভূত সকল বিভূতির চরম চমৎকার। সকল মৌলিক বিষয়ে এইভাবে যখন আমাদের আত্মজ্ঞান পূর্ণ হইয়া উঠিবে তখন ব্যবহারিক অবিদ্যা দূর হইবে; তখন এই অবিদ্যার চরম অবস্থায় যে দুষ্কৃতি, জ্বালা যন্ত্রণা, মিথ্যা, ভ্রান্তি দেখা দিয়াছিল যাহার ফলে জীবনের সকল সংঘর্ষ ও বিশৃঙ্খলার সৃষ্টি হইয়াছিল তাহাদের স্থানে আত্মজ্ঞানের ঋতময় সংকল্প প্রতিষ্ঠিত হইবে এবং খাঁটি চিৎশক্তি ও আনন্দের দিব্য প্রকাশ ও পরিপ্লাবনে অবিদ্যার মিথ্যা বা অপূর্ণ সকল তত্ত্ব ভাসিয়া যাইবে। আমাদের সত্তা চেতনা এবং কর্ম্মকে যদি পূর্ণ এবং সত্য ও ঋতময় করিতে হয়, আমাদের সঙ্কীর্ণ ধর্ম্মবুদ্ধির অপূর্ণ মানুষী মূল্য ও বোধ দিয়া তাহাদিগকে পীড়িত না করিয়া দিব্য জীবনের উদার ও জ্যোতির্ম্ময় মহিমার মধ্যে যদি তাহাদিগকে প্রতিষ্ঠিত করিতে হয়, তাহা হইলে তাহার অপরিহার্য্য সাধন হইবে ঈশ্বরের সহিত যুক্ত হওয়া বা সর্ব্ব সত্তাব সহিত এক হওয়া বা আমার আত্মাই সর্ব্বভূতের আত্মা এই জ্ঞানে ও উপলব্ধিতে উদ্বোধিত হওয়া; তখন ভিতর হইতে গঠিত ও প্রশাসিত যে জীবন বাহিরে ফুটিবে তাহার সকল ভাবনা সকল সঙ্কল্প সকল

ক্রিয়ার উৎস হইবে সত্য এবং দিব্য বিধানের মধ্যে ক্রিয়াশীল চিৎপুরুষ— এ সত্য ও বিধান অবিদ্যাময় মনের দ্বারা সৃষ্ট এবং গঠিত বস্তু নয়, পরন্তু তাহারা স্বয়ম্ভূ বা আপনাতে আপনি বর্ত্তমান এবং স্বতঃস্ফূর্ত্তভাবে আপনাতে আপনি চরিতার্থ হইয়া উঠে—এমন কি এ বিধানকে বিধান না বলিয়া আত্মচেতনায় ক্রিয়াশীল এবং জ্ঞানের স্বতন্ত্র সাবলীল স্বতঃস্ফূর্ত্ত জ্যোতির্ম্ময় ক্রিয়াধারার মধ্যে অবস্থিত সত্য বলা অধিকতর সঙ্গত।

সচেতন অধ্যাত্ম পরিণামের ইহাই রীতি এবং ফল বলিয়া মনে হয়; ইহাতে অবিদ্যার জীবন ঋতচিন্ময় পুরুষের দিব্য জীবনে রূপান্তরিত এবং মনোময় জীবনধারা চিন্ময় ও অতিমানস-ধারায় পরিবর্ত্তিত হইবে, সপ্তধা অবিদ্যার স্থলে সপ্তধা জ্ঞানের উদয় হওয়ার ফলে সত্তার এক পরম আত্মবিস্তার ঘটিবে। এইভাবের দিব্যরূপান্তর প্রকৃতির উর্দ্ধমুখী ক্রিয়াধারার স্বাভাবিক পরিণতি ও সিদ্ধি; এই ক্রিয়াধারাতে চেতনার শক্তি উর্দ্ধমুখে তত্ত্ব হইতে তত্ত্বান্তরে উন্নীত হইয়া অবশেষে চরম ও পবম চিন্ময তত্ত্বে পৌঁছিবে; তখন সেই তত্ত্ব প্রকাশিত হইয়া জীবনের শাস্তা ও নিযন্তা হইবে, নিম্নতর ভূমিস্থিত বিশ্বভাব এবং ব্যষ্টিভাব নিজের সত্যের মধ্যে গ্রহণ এবং স্থাপন করিয়া সকলকেই চিৎপুরুষের চিন্ময় প্রকাশে রূপান্তরিত করিবে। এই রূপান্তরে খাঁটি ব্যষ্টি-পুরুষ চিন্ময় পুরুষরূপে উন্মিষিত ও প্রকাশ হইবে, সে পুরুষ ব্যষ্টি হইয়াও বিশ্বপুরুষ এবং বিশ্বপুরুষ হইয়াও বিশ্বাতীত পুরুষ; তখন জীবন বিবিক্ত এবং বিভক্ত করিয়া দেখাই যাহার স্বভাব সেই অবিদ্যার দ্বাবা সৃষ্ট এক রূপায়ণ বা ক্রিয়াধারা বলিয়া আর বোধ হইবে না।

# বিংশ অধ্যায়

## জন্মান্তর তত্ত্ব

শরীরীব এই সমস্ত দেহেব অন্ত আছে, কিন্তু শরীরী বা আত্মা নিত্য।... এই আত্মা কখনও জন্মেন না বা মবেন না, একবার হইয়া (বা জন্মিয়া) আর সে হইবেন না তাহাও নহে। ইনি জন্ম রহিত, নিত্য, শাশ্বত এবং পুরাণ; শরীর হত হইলেও ইনি হত হযেন না।...যেমন মনুষ্য জীর্ণ বস্ত্র পবিত্যাগ করিয়া নূতন বস্ত্র গ্রহণ করে, সেইরূপ দেহী বা আত্মা জীর্ণ শবীব ত্যাগ করিয়া অন্য নূতন শরীর গ্রহণ করেন। ...যে জন্মিযাছে তাহাব মরণ নিশ্চিত, যে মরিয়াছে তাহার জন্মও নিশ্চিত।

গীতা ২।১৮,২০,২২,২৭

আত্মার জন্ম আছে বৃদ্ধিও আছে। কর্ম্মানুসাবে দেহী নানা স্থানে পর পর নানা রূপ গ্রহণ কবে; নিজেব স্বভাবের গুণে দেহী স্থূল সক্ষ্ম বহু রূপ ধারণ করে।

শ্বেতাশ্বতব উপনিষদ ৫।১১,১২

জড় বিশ্বের প্রথম আধ্যাত্মিক রহস্য হইল জন্ম; দ্বিতীয় রহস্য মৃত্যু যাহা জন্মের প্রথম রহস্যের সঙ্গে আর একটি রহস্য জুড়িয়া দিয়া দ্বিগুণ জটিলতার সৃষ্টি করিয়াছে; কেননা জন্ম মৃত্যু না থাকিলে জীবনকে একটা স্বতঃসিদ্ধ তথ্য বলিয়া স্বীকার করা যাইত, কিন্তু এই দুইএর জন্য জীবনের একটা আদি এবং একটা অন্ত আছে বলিয়া বোধ হওয়াতে তাহা একটা রহস্য হইয়া দাঁড়াইয়াছে; অথচ সহস্র প্রকারে আমরা জানিতেছি যে জন্মই জীবনের আদি এবং মৃত্যুই শেষ ইহা সত্য নহে, বরং বলা চলে যে জীবনের গোপন গতিধারার মধ্যে জন্ম এবং মৃত্যু মধ্যবর্ত্তী বা অবান্তর সোপান বা অবস্থা মাত্র। প্রথম দৃষ্টিতে মনে হয় সর্ব্বত্র বিস্তৃত মৃত্যুর মধ্যে সর্ব্বদা প্রাণের যে একটা প্রকাশ ও উচ্ছ্বাস দেখা দিতেছে তাহাই জন্ম; বিশ্বব্যাপী নিষ্প্রাণ জড়ত্বের মধ্যে প্রাণ যেন একটা নৈমিত্তিক অথচ নিত্যসংঘটনশীল ব্যাপার। আরও একটু বিশেষ আলোচনা করিলে মনে হয় যে প্রাণ জড়ের মধ্যেই সংবৃত আছে এমন কি যে শক্তি জড় সৃষ্টি করে প্রাণ সেই শক্তিতে নিত্য অনুস্যূত এক বীর্য্য;

কিন্তু নিজের বৈশিষ্ট্য ফুটাইবার বা আত্মরূপায়ণের উপযুক্ত পরিবেশ শুধু পাইলে তাহা স্ফুরিত হইয়া উঠিতে পারে। কিন্তু প্রাণের জন্মের মধ্যে যে প্রকাশ দেখা যায় তাহার মধ্যে আরও কিছু আছে যাহা এই উন্মেষের মধ্যে অংশ গ্রহণ করে, এমন কিছু যাহা জড় বস্তু নয়; আত্মার একটা সবল শিখা ঊর্দ্ধমুখী হইয়া ফুটিয়া বাহির হইয়াছে, চিৎস্বরূপের একটা প্রথম স্পষ্ট স্পন্দন দেখা দিয়াছে।

জন্মের যে সমস্ত ঘটনা বা পরিবেশ এবং পরিণাম আমরা জানিয়াছি তাহাতে মনে হয় ইহা একটা আকস্মিক ব্যাপাব নয়, জন্মের পূর্ব্বে আমাদের অজ্ঞাত কিছু ছিল, বর্ত্তমানে ইহার মধ্যে সার্ব্বভৌমতার একটা ইঙ্গিত এবং জীবনকে ধরিয়া রাখিবার একটা ইচ্ছা দেখিতে পাই, আবাব মৃত্যুতেও সব শেষ হইয়া গেল বলিয়া বোধ হয় না, মনে হয় যেন ইহার এক অজানা ভবিষ্যৎও আছে। জন্মের পূর্ব্বে কি ছিলাম এবং মৃত্যুর পর কি হইব, ইহাদের একের উত্তর অন্যের উপর নির্ভর কবে—মানুষের বুদ্ধি আদিকাল হইতে এ দুই প্রশ্ন করিয়া আসিতেছে কিন্তু আজিও কোন শেষ উত্তর পাওয়া যায় নাই। বাস্তবিক পক্ষে শেষ উত্তর দিবার সামর্থ্য বুদ্ধির নাই; কেন না এ প্রশ্নের বিশেষ প্রকৃতি অনুসারে যে সমস্ত তথ্য হইতে উত্তর মিলিবে তাহা স্পষ্টতঃ ব্যক্তিগত বা জাতিগত স্থূল চেতনা এবং স্থূল স্মৃতির বাহিরে অবস্থিত; অথচ সমস্যা সমাধানের জন্য বুদ্ধি যেন কতকটা বিশ্বাসের সহিত এই সমস্ত তথ্য লইয়া আলোচনা করিতেই অভ্যস্ত। বিচারের জন্য আহৃত তথ্য বা উপাদান এইভাবে স্বল্প পরিমাণ এবং অনিশ্চিত হইবার জন্য বুদ্ধি এক অনুমান বা প্রকল্প ( hypothesis ) হইতে অন্য অনুমানে আবর্ত্তিত হয়, এবং পর্য্যায়ক্রমে প্রত্যেককে নিশ্চিত মীমাংসা বলিয়া গ্রহণ করিতে চায়। তাহা ছাড়া বিশ্ব-ক্রিয়ার প্রকৃতি উৎস ও লক্ষ্যের উপর এ সমস্যার সমাধান নির্ভর করে; আমরা এ সমস্ত সম্বন্ধে যে মত গড়িয়া তুলি ঠিক সেই ভাবে জন্ম, জীবন ও মৃত্যু এবং জন্মের পূর্ব্বে ও পরের অবস্থার সম্বন্ধে আমাদের বিচার এবং মতামত নির্ণীত হয়।

প্রথম প্রশ্ন হইল জীবের জন্মের পূর্ব্বের এবং মৃত্যুর পরের অবস্থা কি শুধু অন্ন ও প্রাণময় অথবা প্রধানতঃ মনোময় এবং চিন্ময় ব্যাপার? জড়বাদীর মতে জড় বিশ্বের মৌলিক তত্ত্ব, এদেশেও বরুণের পুত্র ভৃগু শাশ্বত ব্রহ্মের ধ্যানে যখন রত ছিলেন তখন প্রথমে এই সিদ্ধান্ত করিয়াছিলেন যে "জড় বা

# বিংশ অধ্যায়

## জন্মান্তর তত্ত্ব

শরীরীব এই সমস্ত দেহেব অন্ত আছে, কিন্তু শরীরী বা আত্মা নিত্য।... এই আত্মা কখনও জন্মেন না বা মবেন না, একবার হইয়া (বা জন্মিয়া) আর সে হইবেন না তাহাও নহে। ইনি জন্ম রহিত, নিত্য, শাশ্বত এবং পুবাণ; শরীর হত হইলেও ইনি হত হযেন না।...যেমন মনুষ্য জীর্ণ বস্ত্র পরিত্যাগ করিয়া নূতন বস্ত্র গ্রহণ করে, সেইরূপ দেহী বা আত্মা জীর্ণ শরীব ত্যাগ করিয়া অন্য নূতন শরীর গ্রহণ করেন। ...যে জন্মিয়াছে তাহার মরণ নিশ্চিত, যে মরিয়াছে তাহার জন্মও নিশ্চিত।

গীতা ২।১৮,২০,২২,২৭

আত্মার জন্ম আছে বৃদ্ধিও আছে। কর্ম্মানুসাবে দেহী নানা স্থানে পর পর নানা রূপ গ্রহণ কবে; নিজেব স্বভাবের গুণে দেহী স্থূল সক্ষ্ম বহু রূপ ধারণ করে।

শ্বেতাশ্বতর উপনিষদ ৫।১১,১২

জড় বিশ্বের প্রথম আধ্যাত্মিক রহস্য হইল জন্ম; দ্বিতীয় রহস্য মৃত্যু যাহা জন্মের প্রথম রহস্যেব সঙ্গে আর একটি রহস্য জুড়িয়া দিয়া দ্বিগুণ জটিলতার সৃষ্টি করিয়াছে; কেননা জন্ম মৃত্যু না থাকিলে জীবনকে একটা স্বতঃসিদ্ধ তথ্য বলিয়া স্বীকার করা যাইত, কিন্তু এই দুইএর জন্য জীবনের একটা আদি এবং একটা অন্ত আছে বলিয়া বোধ হওয়াতে তাহা একটা রহস্য হইয়া দাঁড়াইয়াছে; অথচ সহস্র প্রকারে আমরা জানিতেছি যে জন্মই জীবনের আদি এবং মৃত্যুই শেষ ইহা সত্য নহে, বরং বলা চলে যে জীবনের গোপন গতিধারার মধ্যে জন্ম এবং মৃত্যু মধ্যবর্ত্তী বা অবান্তর সোপান বা অবস্থা মাত্র। প্রথম দৃষ্টিতে মনে হয় সর্ব্বত্র বিস্তৃত মৃত্যুর মধ্যে সর্ব্বদা প্রাণের যে একটা প্রকাশ ও উচ্ছ্বাস দেখা দিতেছে তাহাই জন্ম; বিশ্বব্যাপী নিষ্প্রাণ জড়ত্বের মধ্যে প্রাণ যেন একটা নৈমিত্তিক অথচ নিত্যসংঘটনশীল ব্যাপার। আরও একটু বিশেষ আলোচনা করিলে মনে হয় যে প্রাণ জড়ের মধ্যেই সংবৃত আছে এমন কি যে শক্তি জড় সৃষ্টি করে প্রাণ সেই শক্তিতে নিত্য অনুস্যূত এক বীর্য্য;

কিন্তু নিজের বৈশিষ্ট্যে ফুটাইবার বা আত্মরূপায়ণের উপযুক্ত পরিবেশ শুধু পাইলে তাহা স্ফুরিত হইয়া উঠিতে পারে। কিন্তু প্রাণের জন্মের মধ্যে যে প্রকাশ দেখা যায় তাহার মধ্যে আরও কিছু আছে যাহা এই উন্মেষের মধ্যে অংশ গ্রহণ করে, এমন কিছু যাহা জড় বস্তু নয় ; আত্মার একটা সবল শিখা উর্দ্ধমুখী হইয়া ফুটিয়া বাহির হইয়াছে, চিৎস্বরূপের একটা প্রথম স্পষ্ট স্পন্দন দেখা দিয়াছে।

জন্মের যে সমস্ত ঘটনা বা পরিবেশ এবং পরিণাম আমরা জানিয়াছি তাহাতে মনে হয় ইহা একটা আকস্মিক ব্যাপাব নয়, জন্মের পূর্ব্বে আমাদের অজ্ঞাত কিছু ছিল, বর্ত্তমানে ইহার মধ্যে সার্ব্বভৌমতাব একটা ইঙ্গিত এবং জীবনকে ধরিয়া রাখিবার একটা ইচ্ছা দেখিতে পাই, আবাব মৃত্যুতেও সব শেষ হইয়া গেল বলিয়া বোধ হয় না, মনে হয় যেন ইহাব এক অজানা ভবিষ্যৎও আছে। জন্মের পূর্ব্বে কি ছিলাম এবং মৃত্যুর পর কি হইব, ইহাদের একের উত্তর অন্যের উপব নির্ভব করে—মানুষেন বুদ্ধি আদিকাল হইতে এ দুই প্রশ্ন করিয়া আসিতেছে কিন্তু আজিও কোন শেষ উত্তর পাওয়া যায় নাই। বাস্তবিক পক্ষে শেষ উত্তর দিবার সামর্থ্য বুদ্ধির নাই ; কেন না এ প্রশ্নেব বিশেষ প্রকৃতি অনুসারে যে সমস্ত তথ্য হইতে উত্তব মিলিবে তাহা স্পষ্টতঃ ব্যক্তিগত বা জাতিগত স্থূল চেতনা এবং স্থূল স্মৃতিব বাহিরে অবস্থিত ; অথচ সমস্যা সমাধানের জন্য বুদ্ধি যেন কতকটা বিশ্বাসেব সহিত এই সমস্ত তথ্য লইয়া আলোচনা করিতেই অভ্যস্ত। বিচারের জন্য আহৃত তথ্য বা উপাদান এইভাবে স্বল্প পরিমাণ এবং অনিশ্চিত হইবার জন্য বুদ্ধি এক অনুমান বা প্রকল্প ( hypothesis ) হইতে অন্য অনুমানে আবর্ত্তিত হয়, এবং পর্য্যায়ক্রমে প্রত্যেককে নিশ্চিত মীমাংসা বলিয়া গ্রহণ করিতে চায়। তাহা ছাড়া বিশ্ব-ক্রিয়ার প্রকৃতি উৎস ও লক্ষ্যের উপব এ সমস্যার সমাধান নির্ভব করে ; আমরা এ সমস্ত সম্বন্ধে যে মত গড়িয়া তুলি ঠিক সেই ভাবে জন্ম, জীবন ও মৃত্যু এবং জন্মের পূর্ব্বে ও পরের অবস্থার সম্বন্ধে আমাদের বিচার এবং মতামত নির্ণীত হয়।

প্রথম প্রশ্ন হইল জীবের জন্মেব পূর্ব্বের এবং মৃত্যুর পবের অবস্থা কি শুধু অন্ন ও প্রাণময় অথবা প্রধানতঃ মনোময় এবং চিন্ময় ব্যাপার ? জড়বাদীর মতে জড় বিশ্বের মৌলিক তত্ব, এদেশেও বরুণের পুত্র ভৃগু শাশ্বত ব্রহ্মের ধ্যানে যখন রত ছিলেন তখন প্রথমে এই সিদ্ধান্ত করিয়াছিলেন যে "জড় বা

অনুই শাশ্বত বস্তু, কেননা অনু হইতেই সর্ব্বভূত জাত হয়, অনু দ্বারাই বাঁচিয়া থাকে এবং অন্নেই তাহারা ফিরিয়া যায়," ইহা যদি সত্য হয় তাহা হইলে আর কোন প্রশ্নের অবকাশ থাকে না। তাহা হইলে আমাদের দেহের জন্মের পূর্ব্বাবস্থা হইবে বীজ এবং খাদ্যবস্তুর মধ্য দিয়া হয়ত কোন গোপন কিন্তু শুদ্ধ জড়-শক্তির প্রভাবে নানা বস্তু হইতে আমাদের দেহের উপযোগী জড় উপাদান সকল সংগ্রহ করা ; আমাদের চেতন সত্তার পূর্ব্বাবস্থা হইতে বংশানুক্রমের সূত্র ধরিয়া অথবা বিশ্বজড়ের মধ্যে ক্রিয়াশীল জড়াশ্রয়ী প্রাণ বা জড়াশ্রয়ী মনেব একটা বিশিষ্ট ক্রিয়া-ধারার বশে পিতামাতার দেহের মধ্য দিয়া তাহাদের দেহাশ্রিত বীজকোষ জীন এবং ক্রোমোসোমের* সাহায্যে ব্যষ্টি ব্যক্তিকে প্রস্তুত করা। মৃত্যুব পর দেহের অবস্থা হইবে জড় উপাদানে মিশিয়া যাওয়া এবং চেতন সত্তার অবস্থা মানব-জাতির সাধারণ জীবন ও মনে নিজের ক্রিয়ার কিছু ছাপ রাখিয়া জড়ের মধ্যে পুনরায় ফিরিয়া যাওয়া ; সম্পূর্ণ কাল্পনিক এই ভাবের উদ্বর্ত্তন ছাড়া জীবের পক্ষে অমরত্ব লাভের কোন আশা নাই। কিন্তু যখন মনের উৎপত্তি এবং অস্তিত্বের কারণ শুধু জড় হইতে ভালভাবে পাওয়া যায় না,—এমন কি শুধু জড় দিয়া জড়ের ব্যাখ্যাও আজকাল যখন আর চলে না—কেননা জড় একটা স্বয়ম্ভূ তত্ত্ব নয়—তখন সহজ এবং স্পষ্ট বলিয়া মনে হইলেও এ মীমাংসায় মানুষের বুদ্ধি তৃপ্ত হয় না, তাহাকে অন্য মীমাংসা খুঁজিতে হয়।

কোন কোন প্রাচীন ধর্ম্মেব পুরাণ-কথার মধ্যে আমরা একটা গোঁড়া মত-বাদের দেখা পাই, তাহা এই যে—ঈশ্বর কোন এক রহস্যপূর্ণ উপায়ে নিজের সত্তা হইতে অমব জীবাত্মা সর্ব্বদা সৃষ্টি করিতেছেন অথবা ইহা মানিয়া লইতে হইবে যে জডপ্রকৃতিতে বা জড হইতে তাহারি সৃষ্ট জীবের দেহে নিজের 'নিশ্বাস' বা প্রাণশক্তি সঞ্চারিত করিয়া তাহার অন্তরে এক চিন্ময় তত্ত্ব উদ্দীপিত করিয়া তুলিতেছেন। বহস্যময় একটা বিশ্বাস রূপে যদি ইহাকে গ্রহণ করা হয় তবে তাহা লইয়া আলোচনার প্রয়োজন থাকে না, কেন না কোন প্রশ্ন না কবিয়া, কোন প্রকাব পরীক্ষা এবং যাচাই করিয়া না দেখিয়া গ্রহণ করিবার জন্য বিশ্বাসের রহস্যবাজি উপস্থাপিত করা হয় ; কিন্তু যুক্তি বা দার্শনিক বিচারের দিক হইতে দেখিলে এ সিদ্ধান্ত গ্রহণযোগ্য মনে হয় না,

* gene and chromosome এ উভয়ই জীবকোষের মধ্যস্থিত উপাদান।—অনুবাদক

আমরা বস্তুর যে সমস্ত ধারার সহিত পরিচিত তাহাদের সঙ্গে ইহা মিলে না। কারণ এ সিদ্ধান্তের মধ্যে এমন দুইটি দৃষ্টতঃ অসম্ভব উক্তি আছে যাহাদিগকে সমর্থন করা যায় না এবং আরও উপাদান না পাইলে তাহাদিগকে বিচার সভায় আনিয়া উপস্থিত করা যায় না ; তাহাদের প্রথম উক্তিটি এই,—ঈশ্বর প্রতিমুহূর্ত্তে যে জীব সৃষ্টি করিতেছেন কালের ক্ষেত্রে তাহাদের আদি আছে কিন্তু অন্ত নাই ; অধিকন্তু দেহের জন্মে তাহাদের জন্ম হইলেও দেহের মৃত্যুতে তাহাদের মৃত্যু হয় না ; দ্বিতীয় উক্তিটি এই জন্মের সঙ্গে দোষ বা গুণ, শক্তি বা অসামর্থ্য অথবা স্বভাবগত ঐশ্বর্য্য কি দৈন্যের একটা বোঝা জীবের ঘাড়ে চাপাইয়া দেওয়া হয়, এ সমস্ত তাহার আত্মপরিণাম বা কৃতকর্ম্মের স্বাভাবিক ফল নয় ; বংশানুক্রমের বিধানে না হইলে খামখেয়ালি ইচ্ছা বা আদেশের ফল, অথচ ইহাদের জন্য এবং ইহাদের যথোচিত ব্যবহারের জন্য জীবগণকে তাহাদের স্রষ্টার কাছে দায়ী থাকিতে হয়।

দার্শনিক বিচারে কতকগুলি বিষয় ন্যায্যভাবে আমরা—অন্ততঃ সাময়িক-রূপে—মানিয়া নিতে পারি ; তাহাদিগকে মিথ্যা প্রমাণ করিবার ভার, যাহারা সে গুলিকে মানিতে চায় না তাহাদের উপর দিলে কিছু অন্যায় হয় না। এই সমস্ত স্বীকার্য্যের একটি এই যে যাহার অন্ত নাই, নিশ্চয় তাহার আদিও থাকিতে পারে না ; যাহার আদি আছে বা যাহা সৃষ্ট হইয়াছে, যে ক্রিয়াধারায় তাহা সৃষ্টি হইয়াছে এবং সেই সৃষ্টবস্তুকে বজায় রাখিয়াছে তাহার নিবৃত্তিতে অথবা যে সমস্ত উপাদানে বস্তুটি গঠিত হইয়াছে তাহারা বিশ্লিষ্ট বা নষ্ট হইয়া গেলে অথবা উদ্দেশ্য সাধনের পরিসমাপ্তি ঘটিলে তাহার অন্তও অবশ্যম্ভাবী। এ বিধানের ব্যতিক্রম যদি থাকে তবে তাহা কেবল তখনই সম্ভব হইবে যখন চিৎসত্তা জড়ে অবতরণ করিয়া জড়কে দিব্যভাবে অনুপ্রাণিত করিয়া তোলেন বা জড়ে নিজের অমরত্ব সংক্রামিত করেন ; কিন্তু সে ক্ষেত্রেও যিনি অবতরণ করেন সেই চিৎপুরুষ স্বয়ং অমর, কৃত্রিম বা সৃষ্ট বস্তু নহেন। যদি দেহকে জীবন্ত বা সচেতন করিবার জন্যই আত্মা সৃষ্ট হইয়া থাকে, তাহার আবির্ভাব যদি দেহের উপরই নির্ভর করে তবে দেহের লয় হইবার পর তাহার অস্তিত্ব বজায় থাকিবার কোন যুক্তিযুক্ত কারণ বা ভিত্তি খুঁজিয়া পাওয়া যায় না। ইহা মনে করাই স্বাভাবিক যে, যে 'নিঃশ্বাস' বা প্রাণশক্তি দেহকে সচেতন করিবার জন্যই আসিয়াছিল দেহের ধ্বংসে তাহা স্রষ্টার কাছে ফিরিয়া যাইবে। পক্ষান্তরে জীবাত্মা যদি কোনপ্রকার দেহধারী রূপেই অমরত্ব লাভ করে তবে মৃত্যুর

পরে তাহাকে সূক্ষ্ম বা চৈত্য দেহ ধারণ করিয়া বর্ত্তমান থাকিতে হইবে, যদি তাহাই হয় তবে একথা প্রায় নিশ্চয় করিয়া বলা যায় যে এই চৈত্যদেহ এবং তাহার দেহী জড় দেহের সৃষ্টির পূর্ব্বেও বর্ত্তমান ছিল; ক্ষণস্থায়ী ও নশ্বর জড় দেহের মধ্যে বাস করিবার জন্য চৈত্যদেহ এবং দেহী নূতন করিয়া সৃষ্ট হইয়াছে ইহা মনে করা অযৌক্তিক; এক অমর সত্তার উৎপত্তি জড়দেহ-সৃষ্টি-রূপ অতি ক্ষণস্থায়ী ব্যাপারের পরিণাম হইতে পারে না। আবার মৃত্যুর পরে জীবাত্মা যদি বিদেহ অবস্থায় থাকিতে পারে তাহা হইলে তাহার অস্তিত্বের জন্য দেহের উপর নির্ভর করিবার কোন আদি প্রয়োজন থাকিতে পারে না; মৃত্যুর পরে জীবের চিন্ময় সত্তারূপে বিদেহ স্থিতি যেমন স্বাভাবিক, জন্মের পূর্ব্বে বিদেহ অবস্থায় থাকাও তাহার পক্ষে তেমনি স্বাভাবিক ও সম্ভব।

আবার কালের মধ্যে যেখানে একটা পরিণতি বা পরিপুষ্টি দেখিতে পাই তথায় সেই পুষ্টির একটা অতীত ইতিহাস ছিল ইহা আমরা ধরিয়া লইতে পরি। অতএব জীব যদি একটা পরিণত ব্যক্তিভাব লইয়া জীবন আরম্ভ করিয়া থাকে তবে এ জগতে অথবা অন্য কোন জগতে তাহার পূর্ব্ব পূর্ব্ব জন্মে এ জন্য প্রস্তুত হইয়াছে তাহাও ধরিয়া লওয়া যাইতে পারে। অথবা যদি ধরা যায় যে জীবাত্মা নিজে প্রস্তুত করিয়া না লইয়া পূর্ব্ব হইতে প্রস্তুত প্রাণ এবং ব্যক্তিভাব গ্রহণ কবিয়াছে;—হয়ত তাহা অন্নপ্রাণমনময় বংশানুক্রমের শক্তিতে গঠিত হইয়াছে—তাহা হইলে সে নিজে এই জীবন এবং ব্যক্তিভাব হইতে সম্পূর্ণ স্বতন্ত্র একটা কিছু যাহা কেবল আকস্মিক ভাবে দেহ ও মনের সহিত যুক্ত হইয়াছে, সুতরাং বর্ত্তমান দৈহিক বা মনোময় জীবনে যাহা কিছু ঘটিতেছে বা তাহাদের মধ্যে যে ক্রিয়া চলিতেছে বস্তুতঃ তাহা তাহাকে স্পর্শ কবিতে পারে না। জীব যদি কৃত্রিম সত্তা বা সত্তার রূপ মাত্র না হয় যদি সে সত্য বস্তু এবং অমর হয় তবে তাহা নিত্য হইবেই, তাহা হইলে অতীতে যেমন তাহার আদি ছিল না ভবিষ্যতেও তেমনি অন্ত থাকিবে না; কিন্তু জীব নিত্য হইলে সে হইবে পরিবর্ত্তনশূন্য নির্ব্বিকার আত্মা, জীবন বা তাহার খেলার দ্বারা অপরামৃষ্ট; অথবা সে হইবে কালাতীত শাশ্বত চিন্ময় পুরুষ যিনি কালের ক্ষেত্রে নিত্য পরি-বর্ত্তনশীল ব্যক্তিত্বের এক প্রবাহ ফুটাইয়া তুলিতেছেন বা প্রকাশ করিতেছেন। এই পুরুষই যদি জীবের স্বরূপ হয়, তাহা হইলে জন্ম মৃত্যুময় এ জগতে কেবল দেহ-পরম্পবাকে স্বীকার ও গ্রহণ কনিয়া অর্থাৎ প্রাকৃতিক রূপের মধ্যে পুনঃ পুনঃ জন্ম গ্রহণ করিয়াই তাহার ব্যক্তিত্বের প্রবাহ রূপায়িত হইয়া উঠিতে পারে।

শাশ্বত জড়ই সর্ব্ববস্তুর মূল একথা অস্বীকার করিলেই যে আত্মার অমরত্ব ও নিত্যত্ব আসিয়াই পড়ে তাহা নহে। কেননা এ মতও আছে যে এক অনাদি অদ্বয় তত্ত্ব হইতে সর্ব্ববস্তু সৃষ্ট হইয়াছে, সেই তত্ত্বের দ্বারা তাহারা বর্ত্তমান আছে এবং সেই তত্ত্বেই তাহারা লয় পাইবে, এই তত্ত্বের কোন শক্তিদ্বারা সাময়িক বা আপাত ব্যাপার রূপে জীবাত্মা সৃষ্ট হইয়াছে। একদিকে কতকগুলি আধুনিক আবিষ্কার ও ভাবনার ভিত্তিতে আমবা এক অদ্বয় বিশ্বনিশ্চেতনার মতবাদ খাড়া করিতে পারি, বলিতে পারি সেই নিশ্চেতনা সাময়িক এক এক জীবাত্মা এক এক চেতনা সৃষ্টি করিতেছে, যাহা কিছুক্ষণ খেলা করিবার পর আবার লয় পাইতেছে এবং নিশ্চেতনায় ফিরিয়া যাইতেছে। অথবা এক শাশ্বত সম্ভূতি আছে যাহা বিশ্বগত প্রাণরূপে আত্মপ্রকাশ করিতেছে তাহার সেই প্রকাশ-ক্রিয়ার একপ্রান্তে বহির্ম্মুখী বিষয় বা জড় এবং অন্য প্রান্তে অন্তর্ম্মুখী বিষয়ী বা মন দেখা দিয়াছে, প্রাণশক্তির এই দুই ব্যাপাব বা প্রতিভাসের পরস্পর ক্রিয়া-প্রতিক্রিয়ার ফলে মানুষেব জীবন অভিব্যক্ত হইয়াছে। অন্য পক্ষে প্রাচীন এক মতবাদ আছে যে অতিচেতন একমাত্র এক শাশ্বত নির্ব্বিকার সদ্বস্তু বর্ত্তমান আছে, সেই তত্ত্ব মায়া দ্বারা মন এবং জড়ের এই প্রাতিভাসিক জগতে ব্যষ্টি জীবাত্মার এক ভ্রান্তি সৃষ্টি বা স্বীকার করিয়াছে ; মন এবং জড় বস্তুতঃ অবাস্তব বা মিথ্যা—যদিও তাহাদের সাময়িক বা প্রাতিভাসিক বাস্তবতা থাকিতে পারে —কেন না শাশ্বত নির্ব্বিকার সেই ব্রহ্ম বা আত্মাই একমাত্র সত্যবস্তু। আবার বৌদ্ধমতে আমরা পাই এক নির্ব্বাণ বা পরম শূন্যের কথা, যে রূপেই হউক তাহার উপর আরোপিত হইয়াছে সম্ভূতিব শক্তি বা ক্রিয়ার এক শাশ্বত অন্তহীন পরম্পরা যাহাকে আমরা কর্ম্ম বলি, এই কর্ম্মই ভাবনা বা ধারণা, স্মৃতি, ইন্দ্রিয়ানুভূতি, কল্পনা বা প্রতিরূপ, সাহচর্য্য বা সহচরিত বৃত্তি ( association ) প্রভৃতির নিরবচ্ছিন্ন প্রবাহ দ্বারা স্থায়ী জীবাত্মার এক ভ্রান্তি সৃষ্টি কবে। এই তিনটি মতেই জীবন-সমস্যার সমাধান কার্য্যতঃ এক ; কেননা বিশ্বক্রিয়ার পক্ষে অতিচেতন তত্ত্ব নিশ্চেতনারই সমান ; এই অতিচেতন ব্রহ্মেব মধ্যে নির্ব্বিকার আত্মসত্তার জ্ঞানমাত্র থাকিতে পারে ; জীব-জগতের সৃষ্টি তাহার আত্ম সত্তার উপর মায়া কল্পিত এক আবোপমাত্র ; ব্রহ্মে চৈতন্যের এক প্রকার আত্ম-সমাহিত বা সুষুপ্তির অবস্থায় হয়ত এই আরোপ হইতে পাবে, তথাপি ঐ সুষুপ্তি*

* মাণ্ডুক্য উপনিষদের প্রজ্ঞা বা সুষুপ্তিতে সমাহিত আত্মা সকলের প্রভু এবং সর্ব্ব বস্তুর স্রষ্টা।

হইতেই ক্রিয়াশীল সকল চেতনা এবং প্রাতিভাসিক সম্ভূতির সকল বিপরিণাম উন্মিষিত হয়; ঠিক তেমনিভাবে আধুনিক মতে আমাদের চেতনাকে নিশ্চেতনার এক ক্ষণস্থায়ী পরিণামমাত্র বলা হয়। এই তিন মতেই জীবের আপাত প্রতীয়মান আত্মা অথবা চিন্ময় ব্যষ্টি সত্তা শাশ্বতভাবে বর্ত্তমান থাকা অর্থে অমর নহে; কালেব মধ্যে তাহাব আদি ও অন্ত আছে, তাহা নিশ্চেতন বা অতিচেতন হইতে মাযা বা প্রকৃতিব শক্তি অথবা বিশ্বের ক্রিয়াশক্তির দ্বারা সৃষ্ট বস্তু অতএব তাহার অস্তিত্ব অচিবস্থায়ী। এই তিন মতেই জন্মান্তর হয় অনাবশ্যক, না হয একটা বিভ্রম; ইহা হয পুনরাবৃত্তির ফলে বিভ্রমের কিছু দীর্ঘ জীবন লাভ না হয সম্ভূতির জটিল যন্ত্রের বহু চক্রের মধ্যে এক অতিরিক্ত চক্রেব আবর্ত্তন, অথবা সচেতন সত্তা যদি নিশ্চেতন সৃষ্টির অংশ রূপে আকস্মিক ভাবে জাত হইযা থাকে তবে একবারেব বেশী জন্মিবার কোন প্রয়োজন দেখা যায় না, সেক্ষেত্রে জন্মান্তরেব প্রশ্নই আব উঠে না।

এই সমস্ত মতে শাশ্বত সত্তাকে আমরা এক প্রাণময় সম্ভূতি বা অক্ষর নির্ব্বিকার চিন্ময় বস্তু অথবা নামরূপহীন এক অসৎ যাহাই ভাবিনা কেন, যাহাকে আমরা জীবাত্মা বলি তাহা চিৎ প্রতিভাসের একটা নিত্য পরিণামী পিণ্ড বা একটা চিরচঞ্চল প্রবাহ ছাড়া আব কিছু নয়; সম্ভূতি সত্য হউক বা মিথ্যা হউক, তাহাবি মধ্যে সমুদ্রেব তবঙ্গেব ন্যায় জীব একবার উঠিয়াছে আবার তাহাতে লয পাইবে; অথবা ইহা হইতে পাবে যে জীব একটা সাময়িক চিন্ময় আধার, সেই অতিচেতন শাশ্বত বস্তুব একটা সচেতন প্রতিরূপ মাত্র যাহা প্রতিভাসেব বাহ্য প্রকাশেব বিপুলতা নিজেব সত্তায ধাবণ করিয়া রহিয়াছে। ইহা শাশ্বত বস্তু নহে; সম্ভূতিতে যে দীর্ঘ বা স্বল্পকাল সে বাঁচিয়া থাকিবে তাহাই তাহাব অমরত্ব। ইহা সত্য নহে যে জীবাত্মা সত্য এবং সর্ব্বদা বর্ত্তমান কোন ব্যক্তিরূপে থাকিয়া প্রতিভাসেব বিপুলতা বা প্রবাহ বজায় রাখে বা অনুভব করে। এই সমস্তেব আশ্রযরূপে যাহা সত্যরূপে সর্ব্বদা বর্ত্তমান আছে তাহা হয় এক শাশ্বত সম্ভূতি নযত এক শাশ্বত নৈর্ব্যক্তিক সত্তা অথবা তাহা ক্রিয়াশীল শক্তির অবিচ্ছিন্ন প্রবাহ। কাবণ সর্ব্বদা যাহা এক ও অভিন্ন এমন এক চৈত্যসত্তা বা অন্তরাত্মা বর্ত্তমান থাকিয়া দেহ হইতে দেহান্তব, রূপ হইতে রূপান্তর গ্রহণ করিয়া চলিযাছে অবশেষে যে আদ্যাশক্তি বা প্রথম আবেগের বশে এই চক্র আবর্ত্তিত হইতেছে তাহা কোন বিশেষ নিমিত্ত বশতঃ শেষ হইয়া গেলে চৈত্যসত্তাও ধ্বংস হইয়া যাইবে—এইরূপ মনে করা এ-ধরণের সিদ্ধান্তের পক্ষে অপরিহার্য্য নহে।

এ সমস্ত মতে ইহা সম্পূর্ণ সম্ভব যে যেমন কোন রূপ সৃষ্টি হয় তাহার সঙ্গে তাহার অনুরূপ এক চেতনাও উন্মিষিত হয় এবং আবার যখন সে রূপ বিলীন হইয়া যায় তখন তদনুরূপ চেতনাও লোপ পায় ; কেবল যে অদ্বয় তত্ত্ব সকল রূপ সৃষ্টি করে তাহাই মাত্র শাশ্বত ভাবে বর্ত্তমান থাকে। অথবা এমনও হইতে পারে যেমন জড়ের সাধারণ উপাদান হইতে সংগ্রহ করিয়া দেহ গঠিত হয় এবং জন্মে তাহার আরম্ভ হয় ও মৃত্যুতে তাহার শেষ হয়, ঠিক তেমনি মনের সাধারণ উপাদান হইতে চেতনা গঠিত হইয়া জন্মে তাহাব আরম্ভ এবং মৃত্যুতে তাহার শেষ হইতে পারে। এখানেও যে অদ্বয় তত্ত্ব মাযা বা অন্য শক্তি দ্বাবা উপাদান-সকল সৃষ্টি করে তাহাই একমাত্র সত্য ও শাশ্বতবস্তু, ইহাদেব কোন মত* অনুসারে জীবাত্মা যে জন্মান্তর গ্রহণ কবে এ-মত স্বাভাবিক বা অপরিহার্য্য সিদ্ধান্তরূপে গ্রহণ করিবাব প্রযোজন নাই।

কিন্তু কার্য্যতঃ আমবা এই দর্শন সমূহের মধ্যে মতভেদ দেখিতে পাই কেননা দেখিতে পাই প্রাচীন মতবাদ দুইটি জন্মান্তববাদকে বিশ্বক্রিয়াধারার অংশ রূপে স্বীকার করে কিন্তু আধুনিক মত তাহা করেনা। আধুনিক চিন্তা-ধারা আমাদের অস্তিত্বের ভিত্তিস্বরূপ জড়দেহ লইয়া বিচাব আরম্ভ করে এবং এই জড়বিশ্ব ছাড়া অন্য কোন জগতেব বাস্তবতা স্বীকার করেনা। এ মত দেখে যে এজগতে মনোময় চেতনা জীবন্ত দেহেব সহিত সর্ব্বদা জড়ীভূত থাকে ; জন্মের পূর্ব্বে তাহাব ব্যক্তিগত কোন সত্তা ছিল ইহা বুঝিতে পারা যায় এমন কোন চিহ্ন তাহার জন্মেব সময দেখা যায়না অথবা মৃত্যুর সময় এমন কোন চিহ্ন রাখিয়া যায় না যাহাতে বুঝা যাইবে সে মৃত্যর পরে তাহার ব্যক্তি-সত্তা থাকিবে। দেখা যায যে জন্মের পূর্ব্বে প্রাণের বীজ সঙ্গে লইয়া জড়শক্তি অথবা বড় জোব প্রাণশক্তিব এক বীয্য বর্ত্তমান ছিল ; পিতামাতাব দেওয়া বীজের মধ্য দিযা এই প্রাণশক্তি সন্তানে সঞ্চারিত হয়, কোন এক রহস্যময় উপায়ে এই প্রাণশক্তি সন্তানের সেই অতি ক্ষুদ্র আধারে অতীত কালে যাহা পরিস্ফুবিত হইয়াছে এমন কোন শক্তি বা ভাব সংক্রামিত করে এবং এইরূপ অদ্ভুতভাবে সৃষ্ট নতন ব্যক্তি-

* অবশ্য বৌদ্ধমতে জন্মান্তর অবশ্যম্ভাবী, কেননা কর্ম্মের তাহা অপরিহার্য্য পরিণাম, কিন্তু কর্ম্মই আপাত প্রবহমান চেতনার যোগসূত্র রক্ষা করিতেছে, আত্মা নয়, কেননা চেতনা ক্ষণে ক্ষণে রূপান্তর গ্রহণ করে, চেতনার একটা আপাতিক নিরবচ্ছিন্নতা আছে কিন্তু সত্তা কোন অমর আত্মা জন্ম গ্রহণ করে না অথবা দেহের মৃত্যুর মধ্য দিয়া অন্য কোন দেহে গিয়া পুনরায় জন্মে না।

সত্তার মনে এবং দেহে বিশিষ্ট মনোময় বা অন্নময় ছাপ দেয়। মৃত্যুর পরেও সেই একই জড়শক্তি বা প্রাণশক্তি বীজের মধ্যদিয়া সন্তানে সংক্রামিত হইয়া বর্ত্তমান থাকে এবং নূতন অন্নময় ও মনোময় জীবনে সে বীজের আরও স্ফুরণ ও পুষ্টি হয়। অপরের মধ্যে আমরা যাহা সংক্রামিত করিয়া যাইতে পারি তাহা ছাড়া আমাদের আর কিছুই অবশিষ্ট থাকেনা ; অথবা যে শক্তি জন্মের পূর্ব্বে এবং তখনকার পারিপাশ্বিক ক্রিয়ার মধ্যে বর্ত্তমান থাকিয়া জন্ম এবং সেই সময়ের পরিবেশের মধ্য দিয়া আমাদের ব্যষ্টি সত্তাকে গড়িয়া তুলিয়াছিল, সেই শক্তি মৃত্যুর পর আমাদের জীবন এবং কর্ম্মের পরিণাম হইতে যেটুকু তাহার ভবিষ্যৎ ক্রিয়ার জন্য গ্রহণ বা রক্ষা করে তাহাই শুধু থাকিয়া যায় ; ঘটনাক্রমে অথবা জড় জগতের বিধানানুসারে অন্য ব্যষ্টিসত্তার মন বা প্রাণময় উপাদান এবং পরিবেশ গঠনেব জন্য যাহা ব্যবহৃত হইতে পারে আমাদের কেবল ততটুকুর থাকিয়া যাইবার সম্ভাবনা আছে। অন্ন ও মনোময় প্রতিভাসের পশ্চাতে হয়ত এক বিশ্বপ্রাণ আছে আমরা যাহার ব্যষ্টিভাবাপন্ন পরিণামশীল প্রাতি-ভাসিক সম্ভূতি। এই বিশ্বপ্রাণ একটা বাস্তব জগৎ এবং বাস্তব প্রাণীবৃন্দ সৃষ্টি করিতেছে কিন্তু এই সমস্ত প্রাণীর মধ্যে যে সচেতন ব্যক্তি ভাব তাহা এক নিত্যবস্তুর এমন কি নিত্যানুবৃত্ত জীবাত্মার বা জড়াতীত কোন পুরুষের রূপায়ণ অথবা চিহ্ন নয়, অন্ততঃপক্ষে সেইরূপ হইবার কোন প্রয়োজন নাই ; অস্তিত্ব সম্বন্ধে এই সূত্র বা মতের মধ্যে এমন কিছু নাই যাহার জন্য মৃত্যুর পরেও বর্ত্ত-মান থাকিবে এমন কোন চৈত্যসত্তার কথা আমাদিগকে বিশ্বাস করিতে বাধ্য হইতে হইবে। এমতে বিশ্বব্যাপারের পরিকল্পনার অংশরূপে জন্মান্তর-বাদের বিশেষ কোন স্থান নাই, তাহার অনুকূলে কোন যুক্তিও নাই।

শুধু জড় সত্তা এবং জড় জগৎ লইয়া আলোচনা করিয়া আমরা প্রথমে স্বভাবতঃ এই সিদ্ধান্তে পৌঁছিয়াছিলাম যে আমাদের মনোময় বা চৈত্যসত্তা সম্পূর্ণরূপে দেহের উপর নির্ভর করে, কিন্তু আমাদের জ্ঞান বৃদ্ধির সঙ্গে নানা গবেষণা এবং আবিষ্কার হইতে মনে হইতেছে যে মনোময় বা চৈত্যসত্তা প্রকৃত-পক্ষে দেহের উপর ততটা নির্ভরশীল নয়। আবার মানুষের ব্যক্তিসত্তা দেহের মৃত্যুর পর বাঁচিয়া থাকে এবং এইলোক ও অন্যলোক-সমূহের মধ্যে যাতায়াত করে ইহা যদি দেখা যায় তাহা হইলে এই প্রথম সিদ্ধান্ত আর কি করিয়া টিকিয়া থাকে ? তখন সচেতন ব্যক্তিসত্তা অল্পকাল স্থায়ী এবং দেহাবচ্ছিন্ন, আধুনিক মনের এই সিদ্ধান্তকে উদারতর করিয়া আমাদিগকে স্বীকার করিতে হইবে

যে জীবনের পক্ষে জড় জগৎ অপেক্ষা বিস্তৃততর ক্ষেত্র আছে, এবং জড় দেহের উপর নির্ভরশীল নয় এমন এক ব্যক্তিসত্তা আছে। সূক্ষ্মরূপ বা সূক্ষ্মদেহ-ধারী এক চৈত্যসত্তা আছে প্রাচীনগণের এই সিদ্ধান্তই হয়ত তখন কার্য্যতঃ আমাদিগকে পুনরায় স্বীকার করিতে হইবে। বলিতে হইবে যে মনোময় চেতনাকে সঙ্গে লইয়া এক চৈত্যসত্তা বা অন্তরাত্মা মৃত্যুর পরও সূক্ষ্ম এবং স্থায়ীভাবে বর্ত্তমান থাকিবে কিন্তু এতদূর পর্য্যন্ত মানিতে যদি না পারি, যদি সেরূপ কোন অনাদি জীবাত্মার অস্তিত্ব স্বীকার করিতে না-ও পারি, তবু ইহা স্বীকার করিতে হইবে যে উন্মিষিত এবং স্থায়ী এক মনোময় ব্যষ্টিসত্তা এই সূক্ষ্ম দেহে মৃত্যুর পরে বর্ত্তমান থাকে, যে সূক্ষ্মদেহ জন্মের পূর্ব্বে বা জন্মের দ্বারা অথবা জীবদ্দশায় সৃষ্ট হইয়াছে। কারণ এ ক্ষেত্রে স্বীকার করিতে হইবে যে, হয় এক চৈত্য সত্তা জন্মের পূর্ব্বে অন্য কোন লোকে সূক্ষ্মরূপে বর্ত্তমান থাকে এবং তথা হইতে এই জগতে কিছু দিনের জন্য বাস করিতে আসে, না হয় এই জড় জগতেই অন্তরাত্মা নিজেকে গড়িয়া তোলে এবং প্রাকৃতিক নিয়ম বশে তাহার সঙ্গে একটা চৈত্য দেহও সৃষ্ট হয় এবং সক্ষ্ম দেহধারী এই জীবাত্মা মৃত্যুর পরও অন্য লোকে বর্ত্তমান থাকে অথবা এই জগতে পুনর্ব্বার জন্মগ্রহণ করে। তাহা হইলে এই দুই সম্ভাব্য সিদ্ধান্তের কোন একটিকে গ্রহণ করিতে হইবে।

আবার এমনও হইতে পারে যে মানুষী দেহে প্রবেশ করিবার পর্ব্বে হয়ত বর্দ্ধিষ্ণু এক ব্যক্তিভাব জগতের মধ্যেই পরিণামশীল এক বিশ্বপ্রাণ দ্বারা গঠিত হইয়াছিল; আমাদের অন্তরাত্মা মানুষ সৃষ্টির পূর্ব্বে হয়ত নিম্নতর প্রাণীর মধ্য দিয়া বিবর্ত্তিত ও পরিণত হইয়া আসিযাছে। সে ক্ষেত্রে আমাদের ব্যক্তি-সত্তা পূর্ব্বে পশু দেহের অধিবাসী ছিল; জন্ম জন্মান্তবের মধ্য দিয়া যে যে বাহ্য জড় রূপকে সে গ্রহণ করিয়াছে তাহার সূক্ষ্ম দেহ তদনুরূপ পরিবর্ত্তন স্বীকার করিবার সাবলীলতা লইয়া সকল জন্মের মধ্যে যোগসূত্র রক্ষা করিয়াছে। অথবা পরিণামশীল প্রাণ যখন মানুষের দেহ গঠিত কবিতে সমর্থ হইয়াছে কেবল তখনই হয়ত তাহার মধ্যেই মৃত্যুর পরেও বর্ত্তমান থাকিতে পারে এরূপ ব্যক্তিসত্তা গড়িতে পারিয়াছে। মানুষে আসিয়া মনশ্চেতনার হঠাৎ উপচয় বা বিবৃদ্ধির ফলে ইহা ঘটিতে পারে এবং সেই সঙ্গে সূক্ষ্ম মনোময় উপাদানে রচিত একটা কোষ (sheath) গঠিত হইয়া উঠিতে পারে, যাহা এই মনশ্চেতনার মধ্যে একটা ব্যষ্টি ব্যক্তিভাব ফুটাইতে সাহায্য করে এবং তাহার অন্তরের ব্যক্তি-

সত্তার সূক্ষ্ম দেহরূপে কাজ করে ; ঠিক যেমন স্থূল জড় রূপ গঠিত হইয়া পশুর মন এবং প্রাণের আধার হইয়া উঠে এবং পশু চেতনায় একটা ব্যষ্টি ভাব বা বৈশিষ্ট্য দান করে। এই দুই সিদ্ধান্তের প্রথমটি মানিলে আমাদিগকে স্বীকার করিতে হয় যে, জড় দেহ ধ্বংস হইলেও পশু বর্ত্তমান থাকিতে পারে, মানুষের জীবাত্মার মত তাহার আত্মারও একপ্রকার রূপায়ণ আছে যাহা মৃত্যুর পর এই পৃথিবীতেই অন্য জন্তু-দেহ অধিকার করে এবং অবশেষে পরিণতি বশে মানুষের দেহ গ্রহণ করিতে সমর্থ হয়। কেননা যতদিন পর্য্যন্ত সে মানুষজন্মের অধিকার না পায় ততদিন পশুর আত্মা যে পৃথিবী ছাড়াইয়া অন্য কোন লোকে অথবা জড়ভূমি অতিক্রম করিয়া অন্য কোন ভূমিতে যাইবে এবং তথা হইতে সর্ব্বদা এখনে ফিরিয়া আসিবে তাহার অতি অল্প সম্ভাবনাই আছে ; পশুর মধ্যে সেটুকু ব্যষ্টি-চেতনা ফুটিয়াছে তাহাব পক্ষে এরূপ লোকান্তর গমনের ধাক্কা সহ্য অথবা অন্যলোকের জীবনে নিজেকে অভ্যস্ত করা সম্ভব বলিয়া মনে হয় না। দ্বিতীয় সিদ্ধান্ত অনুসারে জড়দেহের মৃত্যুর পর অন্য অবস্থায় বর্ত্তমান থাকিবার সামর্থ্য পরিণতি পথে মানুষের ধাপে পৌঁছলে শুধু লাভ হইতে পারে। যদি জীবাত্মা প্রাণপরিণামের ফলে গঠিত এক ব্যক্তিসত্তা নাহয়, পার্থিব জীবন এবং দেহ যাহার প্রয়োজনীয় ক্ষেত্র এমন এক স্থায়ী অপরিণামী সত্যবস্তু যদি হয় তাহা হইলে জন্মান্তববাদ পিথাগোরাসের (Pythagoras) দেহান্তর-সংক্রমণবাদের অনুরূপ হয়। কিন্তু জীবাত্মা যদি পার্থিব অবস্থা অতিক্রম কবিয়া যাইতে সমর্থ পরিণতিশীল স্থায়ী সত্তা হয় তাহা হইলে জীবাত্মা মৃত্যুর পর অন্যলোকে গমন এবং পৃথিবীতে পুনরায় ফিরিয়া আসিয়া জন্মান্তর গ্রহণ করে এই ভাবতীয় সিদ্ধান্ত সম্ভব এবং অনেকটা নিশ্চিত মনে হয় ; কিন্তু শুধু এই জন্য জন্মান্তরবাদ স্বীকার করা অপরিহার্য্য হইয়া পড়ে না ; কেননা ইহাও মনে করা যাইতে পারি যে মানুষের ব্যক্তিসত্তা একবার লোকান্তর গমন করিতে পাবিলে তথা হইতে ফিরিয়া আসিবার আর কোন প্রয়োজন থাকে না ; বাধ্য করিয়া ফিরাইয়া আনিবাব কোন প্রবল শক্তি না থাকাতে যে উচ্চতর ভূমিতে সে পৌঁছিয়াছে সেইখান হইতেই স্বাভাবিকভাবে তাহার প্রগতির পথে সে অগ্রসর হইতে পারে ; ধরিয়া লওয়া যাইতে পারে যে পার্থিব প্রাণের পরিণতি তাহাব পক্ষে শেষ হইয়াছে। জীবাত্মা লোকান্তবে গিয়াও আবার ফিরিয়া আসিযাছে ইহার যদি বাস্তব প্রমাণ পাওয়া যায় তাহা হইলে এক বৃহত্তর ধারণাকে স্বীকার কবিতে বাধ্য হই, সেক্ষেত্রে পৃথিবীতে ফিরিয়া আসা

এবং মানুষের রূপে জীবাত্মার পুনঃ পুনঃ জন্মগ্রহণ স্বীকার করাও অপরিহার্য্য হইয়া উঠে।

জন্মান্তরবাদকে অন্তর্ভুক্ত করিয়া প্রাণপরিণামবাদ স্বীকার করিলেও সে সিদ্ধান্ত আধ্যাত্মিক ভাবাপন্ন হইয়া উঠে না, তাহাতে জীবাত্মার বাস্তব অস্তিত্ব অথবা তাহার অমরত্ব বা নিত্যত্ব স্বীকার করিবার প্রয়োজন হয় না। তখনও ব্যক্তিসত্তাকে বিশ্বপ্রাণের এক প্রাতিভাসিক সৃষ্টি বলা যাইতে পাবে, প্রাণচেতনার সঙ্গে জড় রূপ এবং জড়শক্তির ক্রিয়া প্রতিক্রিয়া হইতেই তাহা আবির্ভূত হইয়াছে; কেবল এ উভয়ের পরস্পরের উপর ক্রিয়াধারা আবও ব্যাপক আবও বিচিত্র এবং আরও সূক্ষ্ম এবং তাহার ইতিহাস আমরা পূর্ব্বে যাহা দেখিয়াছি তাহা হইতে ভিন্ন। এমন কি ইহা হইতে এক ধরণের বৌদ্ধ প্রাণবাদে পৌঁছিতে পারি, তাহাতে কর্ম্ম স্বীকৃত হইবে কিন্তু কর্ম্ম বিশ্বপ্রাণশক্তির ক্রিয়া মাত্র বলিয়া ধরা হইবে; এই মতে ইহা স্বীকৃত হইবে যে কর্ম্মের ফলে ব্যক্তিসত্তার একটা প্রবাহ মনোময় ভাবধারার বলে জন্ম হইতে জন্মান্তরের মধ্য দিয়া প্রবাহিত হইতেছে কিন্তু তথাপি সদা ক্রিয়াশীল প্রাণময় এই সম্ভূতি ছাড়া ব্যষ্টিব কোন সত্য আত্মা বা শাশ্বত সত্তা আছে তাহা স্বীকৃত না হইতে পারে। পক্ষান্তবে যে নূতন চিন্তাধারা বর্ত্তমানে কতকটা শক্তি সঞ্চয় করিতে আরম্ভ করিগাছে তাহা অনুসরণ কবিয়া স্বীকৃত হইতে পারে যে এক সর্ব্বগত বিশ্বপুরুষই মূল সত্য বস্তু এবং প্রাণ তাহার স্বরূপ-শক্তি বা প্রতিনিধি, এইভাবে আমবা এক আধ্যাত্মিক ভাবাপন্ন প্রাণাদ্বৈতবাদে পৌঁছিতে পারি। এই সিদ্ধান্ত অনুসাবেও জন্মান্তর সম্ভব হইতে পারে কিন্তু অপরিহার্য্য নহে; এমতে জন্মান্তর একটা প্রাতিভাসিক তথ্য, জীবনের বাস্তব এক বিধান হইতে পারে কিন্তু সত্তা সম্বন্ধীয় মতবাদের যুক্তিযুক্ত ফল বা অপরিহার্য্য পরিণাম হইবে না।

বৌদ্ধধর্ম্মের মত মায়াবাদীর অদ্বৈতবাদও প্রাচীন জ্ঞানের ভাণ্ডাব হইতে প্রাপ্ত প্রচলিত কতকগুলি বিশ্বাস মানিয়া লইয়া বিচার আবম্ভ করিয়াছে, ধরিয়া লওয়া হইয়াছিল যে জড়াতীত ভূমি এবং জগৎসকল বিদ্যমান আছে, আমাদের জগতের সঙ্গে তাহাদের কারবার চলে, তজ্জন্য পৃথিবী হইতে তথায় পৌঁছি-বার পথও নির্ণীত হইয়াছিল এবং মানুষ মৃত্যুব পবে ঐ সমস্ত লোকে গিয়া আবার তথা হইতে ফিরিয়া আসে, এই ফিবিয়া আসিবার তথ্যটি হয়ত খুব প্রাচীন আবিষ্কার না হইতেও পারে। অন্ততঃপক্ষে মানুষেব ব্যক্তিসত্তা জড়-জগতের অনুভূতির সীমার মধ্যে বদ্ধ নয়, জন্মের পূর্ব্বে তাহার অস্তিত্ব ছিল

এবং মৃত্যুর পরও থাকিবে এমন একটা প্রাচীন ধারণা, এমন কি একটা অনুভূতি তাহাদের ভাবনার পশ্চাতে ছিল, অন্ততঃপক্ষে বহুযুগ হইতে এরূপ একটা ঐতিহ্য নিশ্চয়ই চলিয়া আসিতেছিল, কেননা জড়োত্তর চৈতন্যই মৌলিক তত্ত্ব, জড়সত্তা তাহার আশ্রিত একটা গৌণ ব্যাপার ; পূর্ব্ব হইতে প্রচলিত এই বিশ্বাসের উপর ভিত্তি করিয়া আত্মা এবং জগৎ সম্বন্ধে তাহাদের মতবাদ গড়িয়া তোলা হইয়াছিল। এই সব তথ্যকে স্বীকার করিয়া লইয়া তাহাদিগকে শাশ্বত সত্য বস্তুর প্রকৃতি এবং সম্ভূতির প্রতিভাসের মূল নির্ণয়ের চেষ্টা করিতে হইয়াছিল। সুতবাং ব্যক্তিসত্তার এ জগৎ হইতে অন্য জগতে গমন এবং তথা হইতে পার্থিব জগতে ফিরিয়া আসিয়া জন্মগ্রহণ স্বীকার করিয়া লওয়া হইয়াছিল ; কিন্তু বৌদ্ধমতে পুনর্জন্ম স্বীকৃত হইলেও কোন চিন্ময় সত্য পুরুষ যে জড় জগতের রূপরাজির মধ্যে সত্যই জন্মগ্রহণ করেন ইহা তাঁহারা মানিতেন না। পববর্ত্তী যুগেব অদ্বৈতবাদ চিন্ময় সত্য বস্তুকে মানিয়াও তাহার ব্যষ্টি বা জীব ভাবকে প্রাতিভাসিক বলিয়াছে ; সুতরাং সে মতে জন্ম এবং জন্মান্তর এ উভয়ই বিশ্বভ্রান্তিব অংশ, বিশ্বমায়ার গড়া একটি ছলনা, যদিও তাহা কার্য্যকরী।

বৌদ্ধেবা আত্মার অস্তিত্ব স্বীকাব কবেন না, তাঁহাদের মতে জন্মান্তরের অর্থ শুধু হইবে ভাবনা, সংবেদন এবং ক্রিয়াব একটা প্রবাহ মাত্র, এই প্রবাহ দ্বারা এক মিথ্যা ব্যক্তিসত্তার বোধ জাগে এবং আমরা মনে করি এই ব্যক্তিসত্তা লোক লোকান্তবে বিচরণ করে ; আমরা বলিতে পারি যে লোক-সকলও ভাবনা এবং সংবেদনেব বিভিন্ন শৃঙ্খলাবদ্ধ ভূমি ছাড়া আর কিছু নয় ; কেন না বস্তুতঃ চেতনাব নিববচ্ছিন্ন প্রবাহই আত্মা এবং ব্যক্তিসত্তার একটা প্রতিভাস সৃষ্টি কবে। মাযাবাদীরা ব্যষ্টিসত্তারূপী জীবাত্মাকে স্বীকার করেন, এমন কি ব্যষ্টি জীবেব* একটা সত্য আত্মা আছে ইহাও মানেন, সাধাবণের ভাব ও ভাষায় এই যেটুকু তাঁহাবা স্বীকার কবেন তাহাও কেবল বাহ্যতঃ স্বীকার। কেননা দেখা যায় তাহারা সত্য ও শাশ্বত কোন ব্যষ্টি সত্তা মানেন না ; তাঁহাদের মতে 'আমি'ও নাই 'তুমি'ও নাই ; সুতরাং ব্যষ্টিজীবের কোন সত্য আত্মা থাকিতে

* এই মতে আত্মা এক, বহু নহেন, এবং বহু হইতে বা নিজেকে বহুগুণিত করিতে পারেন না সুতরাং কোন খাঁটি জীব-ব্যক্তি থাকিতে পারে না বড় জোর কেবল বলা চলে যে এক সর্ব্বগত আত্মা আছেন যিনি প্রত্যেক মন এবং দেহকে এক 'অহং' দ্বারা অনুপ্রাণিত করিয়া তোলেন।

পারে না ; এমন কি সত্য কোন বিশ্বাত্মাও নাই কেবল বিশ্বাতীত এক আত্মা আছেন যিনি অজ নির্ব্বিকার, প্রতিভাসের বিকার বা পরিবর্ত্তন তাহাকে স্পর্শ করিতে পারেনা, এমতে জন্ম জীবন ও মৃত্যু, ব্যক্তিগত এবং বিশ্বগত সমস্ত অনুভব শেষ পর্য্যন্ত ক্ষণিক প্রতিভাস বা ভ্রান্তি হইয়া দাঁড়ায় ; এমন কি বন্ধন এবং মুক্তিও কালের ক্ষেত্রে একটা অস্থায়ী প্রতিভাস এবং বিশ্বভ্রান্তির এক অংশ ; এক মহাভ্রান্তি হইতে জাত হইয়াছে যে অহং তাহার ভ্রান্তিপূর্ণ অনুভূতির ধারা যতদিন সচেতনভাবে চলিতে থাকে ততদিনই বন্ধন, এই ধাবা ছিন্ন করিয়া অহং চেতনা যখন তৎস্বরূপের অতিচেতনায় লয় পায় তখন মুক্তি হয় ; বস্তুতঃ একমাত্র সেই তৎস্বরূপ ছাড়া আর কিছু নাই ; একমাত্র তাহাই ছিল, আছে এবং চিরকাল থাকিবে অথবা ইহা বলিতে গেলেও কালের একটা ধারণা আসিয়া পড়ে, কিন্তু কালের সহিত তাহার কোন সম্পর্ক নাই, তাহা নিত্য কালাতীত, অজ এবং অনির্ব্বাচচ্য।

প্রাণাদ্বৈতবাদে তবু একটা সত্য বিশ্ব আছে, ব্যষ্টিজীবের জীবন ক্ষণস্থায়ী সম্ভূতি হইলেও সত্য ; চিরকাল বর্ত্তমান থাকিবে এমন কোন পুরুষের অস্তিত্ব না মানিলেও সেমত ব্যক্তিগত অনুভূতি এবং ক্রিযার প্রয়োজনীযতা ও সার্থকতা স্বীকার করে কেননা তাহারা সত্য এবং সম্ভূতির মধ্যে সত্য ভাবেই কার্য্যকরী ; কিন্তু মায়াবাদের মধ্যে এ সমস্তের কোন সত্য প্রয়োজনীযতা বা সত্য কার্য্যকারিতা নাই ; তাহারা স্বপ্নগত পরিণামের মত অবাস্তব কিছু। এমন কি মায়াকে চিনিতে পাবিলে এবং ব্যষ্টি মন এবং দেহেব বিলয় সাধন কবিলে যে মুক্তি হয়, তাহাও ঘটে শুধু বিশ্বস্বপ্ন এবং বিশ্বভ্রান্তির মধ্যে, বস্তুতঃ কেহ বদ্ধ হয় নাই, কেহ মুক্ত হয়না, কেননা একমাত্র যাহা শুধু বর্ত্তমান আছে সেই ব্রহ্মকে অহং-কল্পিত এই সমস্ত ভ্রান্তি স্পর্শ করিতে পারেনা। এ মতের যুক্তিযুক্ত পরিণাম হইবে এক সর্ব্বধ্বংসকর বন্ধ্যাত্ব বা নিষ্ফলতা, তাহা হইতে পলায়নেব জন্য বস্তুত যতই পরিণামে মিথ্যা হউক না কেন, জীব জগৎকে এই স্বপ্ন পরিণামকে ব্যবহাবিকভাবে সত্য বলিয়া আমাদিগকে স্বীকার করিতে এবং আমাদের ব্যষ্টিসত্তার বন্ধন ও মুক্তিকে খুব বড় করিয়া দেখিতে হইবে, যদিও জানি ব্যষ্টিসত্তার জীবন কেবল প্রাতিভাসিকভাবে সত্য, একমাত্র অদ্বয় সত্য আত্মাতে বন্ধন বা মুক্তি নাই, থাকিতে পারেনা। এইভাবে মায়ার ভ্রান্তিজাত যে অত্যাচার স্বীকার করিতে বাধ্য হইতেছি তাহার মধ্য হইতে জীবনের লয় করিবার জন্য, ব্যষ্টিসত্তার বিলোপ সাধনের জন্য, বিশ্বভ্রান্তি দূর করিবার

জন্য জীবন এবং তাহার অভিজ্ঞতা দ্বারা যতটুকু প্রস্তুত হইতে পারি তাহাই হইবে জীবনের একমাত্র সত্য তাৎপর্য্য।

অবশ্য এই মায়াবাদ অদ্বৈতবাদের এক চরম কোটি, যে প্রাচীনতর অদ্বৈত-বাদ উপনিষদ হইতে আরম্ভ হইয়াছে তাহা এতদূর পর্য্যন্ত যায় না। শাশ্বত বস্তুই যে কালের ক্ষেত্রে বাস্তব সম্ভূতিরূপে রূপায়িত হইতেছে সুতরাং জগৎ সত্য, উপনিষদ তাহা স্বীকার করে; এমতে ব্যষ্টিসত্তাও প্রচুর পরিমাণে সত্য, কেন না প্রত্যেক ব্যষ্টি ব্যক্তি নিজ স্বরূপে সেই শাশ্বত সত্য বস্তু, সেই শাশ্বত বস্তুই তাহার মধ্য দিয়া নামরূপ গ্রহণ করিয়াছে, এবং বিসৃষ্টির মধ্যে নিত্য আবর্ত্তিত জন্ম বা ভবচক্রের উপরিস্থিত জীবনের সকল অনুভূতি ব্যষ্টি সত্তার মধ্য দিয়াই ধারণ করিয়া রহিয়াছে। দুইটি বস্তু ভবচক্রকে আবর্ত্তিত রাখিয়াছে, প্রথমটি ব্যষ্টিজীবের কামনা যাহা জন্মান্তরের কার্য্যকরী কারণ, দ্বিতীয়টি শাশ্বত আত্মার জ্ঞান হইতে পরাঙ্মুখ হইয়া কালের ক্ষেত্রে সম্ভূতিতে চিত্তের নিমগ্ন ও অভিনিবিষ্ট হওয়া। এই কামনা এবং এই অজ্ঞান হইতে মুক্ত হইয়া ব্যষ্টির মধ্যে যে শাশ্বত সত্তা আছেন তিনি ব্যষ্টি ভাবনা এবং ব্যষ্টি অনুভবের নানা পরিবর্ত্তন হইতে আপনাকে প্রত্যাহৃত করিয়া নিজের কালাতীত, নৈর্ব্ব-ক্তিক অক্ষর সত্তায় নিজেকে সমাহিত করেন।

কিন্তু ব্যষ্টি সত্তা শুধু সাময়িক ভাবে সত্য, তাহার কোন স্থায়ী ভিত্তি নাই, এমন কি কাল প্রবাহের মধ্যে তাহার নিত্য আবর্ত্তনও নাই। বিশ্বের এই পরিচয়ের মধ্যে জন্মান্তরকে একটা গুরুত্বপূর্ণ বাস্তব ঘটনা বলিয়া স্বীকার করা হইয়াছে বটে কিন্তু ইহাতে ব্যষ্টি ভাব এবং সৃষ্টির উদ্দেশ্যের মধ্যে যে সম্বন্ধ আছে তাহাতে জন্মান্তর অপরিহার্য্য হইয়া উঠে নাই। কেন না এমতে শাশ্বত ব্রহ্মের ইচ্ছা ছাড়া জগৎ-সৃষ্টির আর কোন উদ্দেশ্য আছে বলিয়া মনে হয় না, যেমন তাহার ইচ্ছায় সৃষ্টি তেমনি সে ইচ্ছা সংহৃত হইলে সৃষ্টিরও শেষ; জন্মান্তর বা ব্যষ্টি সত্তার পক্ষে জগৎকে বজায় রাখিবার বাসনা ছাড়াও বিশ্বপুরুষের ইচ্ছা পূর্ণ হইতে পারে; ব্যষ্টি সত্তার বাসনা জগৎ যন্ত্রের ক্রিয়াসাধক একটা অংশ হইতে পারে, বিশ্বের অস্তিত্বের কারণ বা অপরিহার্য্য নিমিত্ত (condition) হইতে পারে না, কেননা এমতে ব্যষ্টিব্যক্তি সৃষ্টিরই একটা পরিণাম, সম্ভূতির পূর্ব্বে তাহার কোন অস্তিত্বই ছিল না। প্রত্যেক নামরূপের মধ্যে ব্যক্তিত্বের একটা সাময়িক রূপায়ণ দ্বারা অথবা বহু অস্থায়ী ব্যষ্টি ব্যক্তির প্রত্যেককে একটি মাত্র জীবনের মধ্যে ফুটাইয়া তুলিয়া ব্রহ্মের সৃষ্টি-সংকল্প সাধক হইতে

পারে। অবশ্য প্রত্যেক সৃষ্ট সত্তার অনুরূপভাবে অখণ্ড চৈতন্যের আত্মরূপায়ণ চলিবে কিন্তু সেই রূপায়ণ প্রতি ব্যষ্টি দেহে জড় রূপের আবির্ভাবে আরব্ধ হইতে এবং তাহার ধ্বংসের সঙ্গে সঙ্গে শেষ হইয়া যাইতে পারে। যেমন সমুদ্র সর্ব্বদা এক* থাকিলেও তাহাতে তরঙ্গের পর তরঙ্গ উঠিতে পারে, তদ্রূপ ব্যষ্টিসত্তা একের পর অন্যে আসিয়া পড়িতে পারে, সচেতন সত্তার এক রূপায়ণ বিশ্বচেতনার মধ্যে উচ্ছ্বসিত হইয়া উঠিয়া তাহার জন্য নির্দ্দিষ্ট কাল পর্য্যন্ত তরঙ্গের মত উঠা নামা করিয়া চলিতে থাকিবে তাহার পর সে আবার নৈঃশব্দ্যের মধ্যে পুনরায় ডুবিয়া যাইতে পাবে। এমতে একই ব্যষ্টি চেতনা নামের পর নাম, রূপের পর রূপ গ্রহণ করিয়া বিভিন্ন লোকে যাইতেছে এবং আসিতেছে ইহা স্বীকার করিবার কোন বিশেষ প্রযোজন দেখা যায না, সম্ভাবনারূপেও গ্রহণ করিবার কোন অপরিহার্য্য প্রযোজন থাকে না। কিন্তু প্রগতিব পথে এক রূপ হইতে উর্দ্ধ্বতব রূপে পৌঁছান যদি জীবেব অপবিহার্য্য নিয়তি হয় তাহা হইলে জন্মান্তরবাদের সত্যকাব সার্থকতা আমবা খুঁজিয়া পাই, তখন জড়ের মধ্যে চিদ্বস্তুর সংবৃতি এবং বিবৃতিই হয় পার্থিব জীবলীলাব যথার্থ তাৎপর্য্য এবং জন্মান্তর দ্বারাই ইহা স্বাভাবিক ভাবে সাধিত হয়; কিন্তু পূর্ব্বের মতবাদে বিবৃতি বা পরিণতির সেরূপ কোন প্রযোজন নাই, তাই তাহার পক্ষে জন্মান্তর-বাদের অপরিহার্য্যতা আবও স্বল্প হইয়া পড়ে।

এরূপ ধারণা করা যাইতে পারে যে সেই নিত্য চিন্ময় পুরুষ জীবদেহের মধ্যে নিজেকে প্রকট করিতে অথবা বরং লুকাইতে চাহিয়াছেন; তিনি হয়ত ব্যষ্টিরূপ গ্রহণ করিয়া জন্ম হইতে মৃত্যু এবং মৃত্যু হইতে নূতন জন্মেব মধ্য দিয়া মানুষ এবং পশুরূপে সর্ব্বদা পুনঃ পুনঃ জগতে আসিতে ইচ্ছুক হইয়াছিলেন। যিনি অদ্বয় সদ্বস্তু তিনি নিজের খেয়াল খুশীতে ব্যক্তিত্ব গ্রহণ করিয়া অথবা

* Dr. Schweitzer ভারতীয় দর্শন সম্বন্ধে তাঁহার গ্রন্থে বলিয়াছেন যে ইহাই উপনিষদের শিক্ষার প্রকৃত তাৎপর্য; জন্মান্তরবাদ পরের যুগের আবিষ্কার। কিন্তু প্রায় সকল উপনিষদের বহু গুরুত্বপূর্ণ উক্তির মধ্যে জন্মান্তরের কথা অতি স্পষ্ট ভাবে উল্লেখ আছে দেখা যায়; অন্তত, উপনিষদ স্বীকার করিয়াছে যে মৃত্যুর পর ব্যষ্টি সত্তা বর্ত্তমান থাকে এবং অন্য জগতে গমন করে—এ উক্তির সহিত উপরিউক্ত ব্যাখ্যার মিল হয় না। এখানকার শরীরী জীবের পক্ষে লোকান্তরে যদি গতি ও স্থিতি সম্ভব হয় এবং ব্রহ্মের মধ্যে মুক্তি লাভ যদি দেহধারী আত্মার নিয়তি হয় তাহা হইলে জন্মান্তর-বাদ আসিযা পড়ে, সুতরাং তাহা পরবর্ত্তী যুগের আবিষ্কার একথা বলিবার কোন কারণ নাই। লেখক এখানে স্পষ্টই পাশ্চাত্য দর্শনের সংস্কার দ্বারা পরিচালিত হইয়াছেন তাই প্রাচীন বেদান্তের অধিকতর সূক্ষ্ম ও জটিল ভাবনার মধ্যে বিশ্বব্রহ্মবাদের (pantheism) ছায়াই শুধু দেখিয়াছেন।

কর্ম্মফলের কোন বিধান মানিয়া সম্ভূতির নানা রূপ ধারণ করিয়া চলেন, অবশেষে চলার শেষে এক চিন্ময় আলোকে আলোকিত হইয়া ব্যষ্টিভাবের বিশিষ্ট রূপায়ণ হইতে তাহার এক এবং অদ্বিতীয় স্বরূপসত্তায় ফিরিয়া যান। কিন্তু এই চক্রাবর্ত্তনের আদিতে বা অন্তে এমন কোন উদ্দেশ্যমূলক সত্য দেখিতে পাই না যাহার জন্য ইহার সার্থকতা আমরা বুঝিতে পারি। ইহার অবশ্যপ্রয়োজনীয়তার কোন কারণ আমরা খুঁজিয়া পাইনা ; কেবল বলিতে পারি ইহা শুধু তাহার খেলা তাহার লীলা। কিন্তু যদি একবার স্বীকার করা যায় যে চিদ্বস্তু নিজেকে নিশ্চেতনার মধ্যে সংবৃত করিয়াছেন এবং পরিণামের নানা স্তরের মধ্য দিয়া ব্যষ্টিরূপে নিজেকে ফুটাইয়া তুলিতেছেন তাহা হইলে সমস্ত ক্রিয়াধারার একটা তাৎপর্য ও সঙ্গতি পাওয়া যায়। ব্যষ্টি জীবের ক্রমোর্দ্ধ আরোহণ তখন বিশ্বলীলার মূল সুর বলিয়া বুঝা যায় ; জীবাত্মার দেহান্তরের মধ্যে পুনর্জন্ম সম্ভূতিব সত্যের স্বাভাবিক ও অনিবার্য্য পরিণাম এবং নৈসর্গিক বিধান হইয়া দাঁড়ায়। চিন্ময় পবিণামকে সিদ্ধ করিতে হইলে জীবাত্মার জন্মান্তর হইবে তাহার অপবিহার্য্য সাধনযন্ত্র ; জড় বিশ্বে এইভাবের প্রকাশের জন্য একমাত্র ইহাই সম্ভাবনাব সার্থক নিমিত্ত এবং স্পষ্ট ক্রিয়াধারা।

জড়ের মধ্যে যে পবিণাম চলিতেছে আমবা তাহাকে এইভাবে ব্যাখ্যা করিয়াছি যে বিশ্ব পরম সত্যবস্তুব আত্মবিসৃষ্টির এক ধারা, চিৎসত্তাই সর্ব্ববস্তুর উপাদান ; বিশ্বে যাহা কিছু আছে তাহা চিদ্বস্তুব শক্তি, তাহার আত্মবিসৃষ্টির উপায় ও রূপাবলি। বিশ্বেব বিচিত্র প্রতিভাসেব পশ্চাতে অন্তর্গূঢ় হইয়া এক পরম সত্য বস্তু আছে তাহা এক অনন্ত সত্তা, এক অনন্ত চেতনা এক অনন্ত শক্তি ও সঙ্কল্প, এক অনন্ত আনন্দ ; তাঁহাবই দিব্য অতিমানস বা পরা প্রজ্ঞা এই বিশ্বছন্দ রচনা কবিযাছে কিন্তু সে রচনা আমরা এখানে যাহাকে মন প্রাণ এবং জড় বলিয়া জানি, নিজেরই সেই তিন গৌণ এবং সীমাবিধায়ক বিভূতির সাহায্যে কবা হইয়াছে। সংবৃতিতে নিচের দিকে ডুবিয়া নিজেকে সঙ্কুচিত করিবার নিম্নতম অবস্থা হইতেছে জড়বিশ্ব, এখানে সৎ-চিৎ-আনন্দ-স্বরূপ অখণ্ড সত্যবস্তু নিজেকে সংবৃত করিয়া নিজেরই আপাত অচেতন এক রূপ ধারণ করিয়াছেন, যাহাকে আমরা নিশ্চেতন বলি ; কিন্তু এই নিশ্চেতনা হইতে সেই স্পষ্ট সত্তা পরিণামেব ধারা ধরিয়া আবার তাহার আত্মজ্ঞান লাভ করিবে ইহা প্রথম হইতেই অপরিহার্য্য ছিল। অপরিহার্য্য এই জন্য যে যাহা সংবৃত হইয়াছে তাহার বিবৃতি অবশ্যম্ভাবী ; কেন না সেখানে তাহার যে কেবল

অস্তিত্ব আছে, এই আপাত বিরোধী বস্তুর মধ্যে তাহা যে শুধু এক গোপন শক্তি-রূপে আছে তাহা নহে, বস্তুত ঐ রূপ প্রত্যেক শক্তির অন্তরতম প্রকৃতি হইতেছে নিজেকে আবিষ্কার নিজের আত্মপ্রকাশ করা, খেলার বা লীলার মধ্যে প্রকাশ পাওয়া ; এমন কি যাহা তাহাকে গোপন করিতেছে ইহাই তাহারও মর্ম্ম সত্য, এই নিশ্চেতনা যাহা হারাইয়া বসিয়াছে তাহা তাহার নিজের আত্মা, তাই তাহাকে খোঁজা বা পুনরায় লাভ করাই নিশ্চেতনার সকল গূঢ় তাৎপর্য্য এবং তাহার সকল ক্রিয়ার এক নিত্য বর্ত্তমান লক্ষ্য। এই ফিরিয়া পাওয়া সচেতন ব্যষ্টি সত্তার মধ্য দিয়াই সম্ভব হয় ; তাহার মধ্যেই উন্মিষন্ত চেতনা গঠিত এবং ছন্দময় হইতে থাকে, ব্যষ্টি চেতনাই নিজের সত্যে পূর্ণরূপে জাগিয়া উঠিতে সমথ হইয়া উঠে। বিশ্বে ব্যষ্টি চেতনার প্রকাশ অতি বড় প্রয়োজনীয় বস্তু, মানুষ যেমন পরিণতির পথে পর্ব্বে পর্ব্বে উর্দ্ধারোহণ করিতে থাকে এই প্রয়োজনীয়িতা তত বেশী বাড়িতে থাকে ; জড়বিশ্বে পরিণামধাবা যখন প্রথম চলিতে আরম্ভ করিয়াছিল তখন তাহাতে চেতনা ছিল না, বৈশিষ্ট্যহীন নিশ্চেতনার মধ্যে কোন ব্যষ্টি সত্তা ছিল না, সেই বিশ্বে ব্যষ্টি সত্তার উদ্ভব এবং বিবৃদ্ধি এক অতি আশ্চর্য্য এবং গভীর তাৎপর্য্যপূর্ণ ব্যাপার। জীবের এই গৌরব এই মর্য্যাদা সার্থক হয় বা সমর্থন করা যায় যদি ব্যষ্টিরূপে স্থিত আত্মা বিশ্বাত্মা বা বিশ্বপুরুষের মতই সত্যবস্তু হয় এবং এই উভয়েই যদি শাশ্বত পরম সত্য বস্তুর শক্তি বা বিভূতি হয়। কেবল যদি তাহাই হয় তাহা হইলে জীবের পুষ্টি এবং তাহার আত্মোপলব্ধি বিশ্বাত্মা ও বিশ্বচেতনা এবং বিশ্বাতীত পরম সত্যবস্তুর উপলব্ধির অপবিহার্য্য সাধন ও হেতু বলিয়া কেন বিবেচিত হয় তাহা বুঝিতে পারি। যদি আমরা এই সিদ্ধান্ত গ্রহণ করি তাহা হইলে তাহার প্রথম ফল রূপে আমাদিগকে স্বীকার কবিতে হইবে যে জীব সত্য এবং সনাতন বস্তু, এই সিদ্ধান্ত হইতে আবার জন্মান্তববাদ স্বীকৃতিরূপ অন্য অনুসিদ্ধান্ত পাই ; তখন কোন না কোন প্রকারে জন্মান্তর আছে এ মত আমবা গ্রহণ করিতে পারি বা নাপারি এমন সন্দেহাকুল ভাব আর থাকেনা, আমাদের সত্তার মূল প্রকৃতির পক্ষে ইহা প্রয়োজন বা অপরিহার্য্য পরিণাম হইয়া দাঁড়ায়।

কারণ চেতনার খেলাতে প্রত্যেক দেহে এক মিথ্যা বা সাময়িক ব্যষ্টি সত্তা সৃষ্ট হয় ইহা স্বীকার কবা আর যথেষ্ট হইতে পারে না, এরূপ ধারণা পোষণ করা আর চলেনা যে ব্যষ্টি ভাব দৈহিক রূপের মধ্যে চৈতন্যের খেলার এমন এক আনুষঙ্গিক ব্যাপার যাহা রূপের ধ্বংসে ধ্বংস হইতে পারে, না হইতেও পারে,

দেহ হইতে দেহান্তবে জন্ম হইতে জন্মান্তবে যাহার কাল্পনিক ধাবাবাহিকতা বজায় থাকিতেও পাবে, না থাকিতেও পাবে, কিন্তু তাহার নিজের পক্ষে নিশ্চযই এ সমস্ত কিছুব প্রযোজন নাই। অবশ্য প্রথম দৃষ্টিতে মনে হয় যে এ জগতে এক ব্যষ্টি সত্তাব স্থান অন্য ব্যষ্টি সত্তা অধিকার কবে, যেখানে কোন ধারাবাহিকতা নাই, রূপেব ধ্বংসেব সঙ্গে সঙ্গে মিথ্যা বা ক্ষণস্থায়ী ব্যষ্টিভাব ধ্বংস হইয়া যায় ; কেবল এক বিশ্বশক্তি বা কোন বিশ্বসত্তা চিবকাল বর্ত্তমান থাকে ; মনে হয় ইহাই বিশ্ব-বিস্সৃষ্টিব সমগ্র তত্ত্ব। কিন্তু জীবকে যদি চিবস্থায়ী বা নিত্যানুবৃত্ত সত্য বস্তু বলিযা জানি, সে যদি শাশ্বত ব্রহ্মেব সনাতন অংশ বা শক্তি হয়, তাহার মধ্যে চেতনাব পুষ্টি ও বিবৃদ্ধি দ্বাবা যিনি চিৎস্বরূপ তিনি যদি আত্মপ্রকাশ করেন, তাহা হইলে বিশ্বলীলাব একটা গভীবতব তাৎপর্য্য বোঝা যায় তখন দেখি আত্মসত্তাব মধ্যে যিনি শাশ্বত পবম এক, তাহাব সহিত শাশ্বত বহুব যে লীলা বা খেলা চলিতেছে জগৎ তাহাব এক বিশিষ্ট অভিব্যক্তি। * তখন বুঝি আমাদের ব্যক্তি সত্তাব সকল পবিবর্ত্তনেব পশ্চাতে পবিবর্ত্তনের সকল ধাবাকে ধারণ কবিযা নিশ্চয় বর্ত্তমান আছে এক সত্যপুরুষ এক শাশ্বত চিন্ময় জীবসত্তা। এক অদ্বয সত্য বস্তু বিশ্বভাবনায নিজেকে প্রসাবিত কবিয়া প্রত্যেক জীবের মধ্যে বাস এবং নিজেবই এই ব্যষ্টি সত্তাব মধ্যে নিজেকে প্রতিষ্ঠিত কবেন। আবাব ব্যষ্টিজীবে বিশ্বেব সকলেব সহিত একত্বানুভবে তিনি তাহাব সমগ্র সত্তাকে প্রকট কবেন। তাহাব পব যাহাব মধ্যে সমগ্র বিশ্ব একত্বে প্রতিষ্ঠিত হইযা নিত্য বর্ত্তমান আছে, নিজেব সেই বিশ্বাতীত ভাবকেও ব্যষ্টি জীবের চেতনাতেই প্রকাশ কবেন। এই যে তিন রূপে আত্মপ্রকাশ, একেব বহুরূপে এই যে বিবাট লীলা, এই যে অনির্ব্বচনীয মাযা, অনন্তপুরুষেব চিন্ময সত্যের বহুরূপী এই যে অলৌকিক ব্যাপাব ইহাবই জ্যোতির্ম্ময অভিব্যক্তি অনাদি নিশ্চেতনা হইতে পবিণামেব ধাবায ধীবে ধীবে উন্মিষিত হইযা উঠিতেছে।

সচ্চিদানন্দেব এই জাগতিক খেলাব মধ্যে নিজেকে খুঁজিযা বাহিব করিবার প্রবৃত্তি ও আকূতি না থাকিযা শুধু শাশ্বত এক লীলা-বস সম্ভোগেব ইচ্ছা যদি থাকিত তাহা হইলে পবিণামধাবা এবং জন্মান্তবেব কোন আবশ্যক থাকিতনা ; অবশ্য ইহা ঠিক যে চেতন সত্তাব পবম কোটিতে এমন কোন কোন ভূমি আছে যেখানে এই নিত্য বসোল্লাস সম্ভোগ স্বাভাবিক অবস্থা। কিন্তু এই একত্ব বিভাজনশীল মনেব মধ্যে সংবৃত হইযা পডিযাছে আত্মবিস্মৃতিব অতল গভীরে ডুবিবাব ফলে তাহাব সদাবর্ত্তমান পূর্ণ একত্বের বোধ হাবাইয়া গিয়াছে এবং

বিবিক্ত ভেদ-ভাবনার খেলা সম্মুখভাগে উপস্থিত হইয়া প্রবল শক্তিশালী সত্যের রূপ ধারণ করিয়া জীবনের শাস্তা হইয়া উঠিয়াছে। যদিও এ ভেদভাব প্রাতিভাসিক, কেননা ভেদের মধ্যে অভেদের তত্ত্ব সত্যই পশ্চাতে অখণ্ডিত এবং অসঙ্কুচিত হইয়া বর্ত্তমান আছে। এই ভেদের খেলা চরমে উঠিয়াছে বিভাজনশীল মনের খণ্ডতা ও ভেদ-বোধে, যখন দেহকে আশ্রয় করিয়া বিবিক্ত অহং-রূপে সে আত্ম-সচেতন হইয়া উঠিয়াছে। সচ্চিদানন্দের সক্রিয় আত্মচেতনা প্রাতিভাসিক নিশ্চেতনার মধ্যে সংবৃত হইয়া পড়াতে বিবিক্ত জড়রূপে ভরা জগতে ভেদের এই খেলার এক নিবিড় এবং নিরেট ভিত্তি স্থাপিত হইয়াছে। নিশ্চেতনার মধ্যে স্থিত এই ভিত্তি ভেদকে নিরাপদ করিয়াছে কেননা অদ্বৈত চেতনায় ফিরিয়া আসিবার পথে ইহা প্রবল বাধার সৃষ্টি করে ; কিন্তু বাধা কার্য্যতঃ দুস্তর হইলেও তাহা প্রাতিভাসিক এবং অন্তবান, অনপনেয় নয়, কেননা তাহার মধ্যে ও ঊর্দ্ধে তাহাকে ধারণ করিয়া সর্ব্ববিৎ চিৎস্বরূপের অধিষ্ঠান রহিয়াছে, আবার তত্ত্বদৃষ্টিতে দেখিলে দেখা যায় যে নিশ্চেতনা চেতনার একটা ঐকান্তিক অভিনিবেশ, গঠনক্ষম এবং সৃষ্টিশীল জড়-ক্রিয়াধারার মধ্যে একান্তভাবে সমাহিত হইয়া আত্ম-বিস্মৃতির অতলে চেতনা যেন মুর্চ্ছিত হইয়া পড়িয়াছে বলিয়া চেতনাই নিশ্চেতনরূপে প্রতিভাত হইতেছে। এইভাবে সৃষ্ট প্রাতিভাসিক জগতে বিবিক্ত রূপকে ভিত্তি করিয়া তথা হইতে প্রাণের সকল ক্রিয়া আরম্ভ হয় ; তাই বিশ্বের নানা সম্বন্ধের মধ্য দিয়া অদ্বয় বস্তুর সহিত যুক্ত হইবার জন্য ব্যষ্টি পুরুষকে এই জড় বিশ্বে একটি রূপকে আশ্রয় করিতে এবং শরীর গ্রহণ করিতে হয় ; এই জড় জগতে দেহকে ভিত্তি করিয়া তথা হইতে তাহাকে তাহার প্রাণ মন ও আত্মার প্রগতির পথে অগ্রসর হইতে হয়। ব্যষ্টি পুরুষের এই শরীর গ্রহণকে আমরা জন্ম বলি, কেবল এই রূপেই তাহার আত্মার পুষ্টি ও বিবৃদ্ধির তপস্যা এবং নিজের সঙ্গে বিশ্বাত্মার ও অপর সকল ব্যষ্টি-সত্তার নানা সম্বন্ধের খেলা চলিতে পারে ; আমাদের চেতন সত্তার ক্রমবর্দ্ধমান পুষ্টি ও পরিণতির মধ্য দিয়া ব্রহ্মের পরম একত্বে ফিরিয়া যাওয়া এবং তাহার মধ্যে সকলের সঙ্গে যুক্ত হওয়ারূপ পরম সিদ্ধির দিকে অগ্রসর হওয়া কেবল এই দেহের মধ্যে থাকিয়াই সম্ভব হইতে পারে ; এই জড় জগতে আমরা যাহাকে জীবন বলি তাহার সমগ্রটাই আত্মার প্রগতি, দেহের মধ্যে জন্মগ্রহণ করিবার ফলেই এই প্রগতি চলিতে পারে, দেহকে অবলম্বন করিয়া তাহাকে নিমিত্ত করিয়াই সকল তপস্যা, ক্রমপরিণতির পথে সকল সাধনা চলিতে থাকে।

তাহা হইলে এই জড় ভূমিতে পুরুষের আত্মপ্রকাশের জন্য জন্মগ্রহণ একটা আবশ্যক ব্যাপার ; কিন্তু তাহার জন্য প্রস্তুত হইবার পথে যাহার অতীত নাই বা পরিপূর্ণ হইয়া উঠিবার জন্য যাহার ভবিষ্যৎ নাই এই বিশ্বলীলার মধ্যে মানুষ বা অন্য যে কোন রূপে হউক জন্ম তেমন ভাবের একটা বিচ্ছিন্ন আকস্মিক ব্যাপার বা আত্মার জড়ত্বের মধ্যে একবারের জন্য হঠাৎ একটা প্রমোদ-ভ্রমণ হইতে পারেনা। যে জগতে শুধু জড় রূপের নয় কিন্তু মন ও প্রাণের মধ্য দিয়া চেতন সত্তার সংবৃতি ও বিবৃতির খেলা চলিতেছে সেখানে এরূপ বিচ্ছিন্ন এবং আকস্মিকভাবে মানবদেহ ধারণ ব্যষ্টিজীবের আত্মসত্তার স্বাভাবিক নিয়ম বা বিধান হইতে পারেনা ; এরূপ অর্থশূন্য অপ্রাসঙ্গিক ব্যাপার এরূপ খেয়াল খুশীর স্থান বিশ্বপ্রকৃতিতে বা বস্তুস্বভাবের মধ্যে থাকিতে পারেনা, এরূপ বিরোধী দৌরাত্ম্য চিৎস্বরূপের আত্মপ্রকাশের ছন্দকে ভাঙ্গিয়া দেয়। চিৎপরিণামের প্রগতির পথে ব্যষ্টি ব্যক্তির আত্মজীবনের এরূপ অনাহুত আগমন হইলে কার্য্যকারণের শৃঙ্খল ভঙ্গ হয়, এরূপ আগমনকে কারণশূন্য কার্য্য বা কার্য্যশূন্য কারণ বলা যাইতে পারে ; ইহা হইবে বর্ত্তমানের একটা খণ্ড যাহার অতীত বা ভবিষ্যৎ কিছুই নাই। বিশ্বের জীবন স্পন্দনে যে সার্থক ছন্দ, প্রগতির যে বিধান আছে ব্যষ্টিব্যক্তির জীবনেও তাহাই থাকিবে, সে ছন্দের মধ্যে উদ্দেশ্যহীনভাবে কোন কিছু হঠাৎ আসিয়া পড়িবার স্থান নাই, বরং বিশ্বের বিরাট উদ্দেশ্যের স্থায়ী সাধন-যন্ত্র হওয়াই জীবলীলার সার্থকতা। এই জড় জগতে জীবাত্মা বিচ্ছিন্নভাবে হঠাৎ একবার মাত্র আসিয়া পড়ে, একবার মাত্র মানব দেহ ধারণ করে, এই ভাবের অনুভূতি তাহার এই জীবনেই প্রথম এবং এই জীবনেই শেষ ; এ জগতে নয় অন্য লোকে তাহার হয়ত অন্য জন্ম বা জীবন কাটিয়াছে এবং হয়ত বা অন্য কোন ভূমিতে অন্যপ্রকার অনুভূতির মধ্যে তাহার ভবিষ্যৎ জন্ম বা জীবন কাটিবে—এই মত প্রকৃতি-পরিণামের ধারা ও শৃঙ্খলার সঙ্গে কিছুতেই খাপ খায়না। একবার আসিয়া পড়ার কোন ব্যাখ্যাও খুঁজিয়া পাওয়া যায়না। জীবাত্মা লোক হইতে লোকান্তরে উড়িয়া যাইবার পথে জড় জগতের এই পার্থিব জীবন উদ্দেশ্যহীনভাবে বসিবার একটা দাঁড় (perch) শুধু নয় বা হইতে পারেনা ; কেননা আমরা এখন জানি যে পরিণতির পথে যে বৃহৎ ও মহৎ সার্থকতার দিকে সে চলিয়াছে তাহার সাধনা অতি মন্থর, তাহার জন্য দীর্ঘ যুগ যুগান্তের প্রয়োজন। প্রকৃতি-পরিণামের পথে শ্রেণীবদ্ধভাবে যে সমস্ত স্তর আছে মানব-জীবন তাহাদের অন্যতম, এই সমস্ত স্তরের

মধ্য দিয়া আমাদের মধ্যে অন্তর্গূঢ় চিৎপুরুষ বিশ্বের মধ্যে ধীরে ধীরে তাহার উদ্দেশ্য পূর্ণ করিয়া তোলেন এবং দেহাশ্রয়ী ব্যক্তিগত আত্মচেতনাকে প্রসারিত এবং উর্দ্ধে উন্নীত করিয়া পূর্ণসিদ্ধি আনয়ন করেন। এখানে এই উর্দ্ধমুখী প্রগতি-ধারার মধ্যে পুনঃপুনঃ জন্মগ্রহণ দ্বারাই উর্দ্ধায়ণ সম্ভব হইতে পারে; জীবের পক্ষে একবার শুধু এখানে আসিয়া যাওয়ার পরে অন্য কোন লোকে বা ভূমিতে প্রগতির অন্য কোন ধারা ধরিয়া অগ্রসর হওয়া এখানকার এই পরিণাম-ধারার সঙ্গে খাপ খায় না।

মানব-আত্মা বা ব্যষ্টিমানব নিজের খেয়াল খুশিতে নিরঙ্কুশভাবে নিজের অবস্থা নির্ব্বাচন করিতে পাবে অথবা স্বাধীন এবং স্বতঃস্ফূর্ত্ত বিচিত্র কর্ম্মে বা তাহার ফলে অবাধে স্বাধীন ও স্বচ্ছন্দভাবে লোক হইতে লোকান্তরে বিচরণ করিয়া বেড়াইতে পারে ইহাও ঠিক নহে। চরম মুক্তিতে বা ক্রম-পরিণতির পথে জড়াতীত কোন ভূমিতে পৌঁছিলে শুদ্ধ চিন্ময় স্বাধীনতার জ্যোতিরুদ্ভাসিত এ ভাবনা সিদ্ধ হইতে পাবে; কিন্তু জড় জগতেব এই জাগতিক জীবনের প্রথম পর্ব্বে তাহা সত্য হইতে পাবে না। মানুষের পার্থিব জন্মে তাহার অধ্যাত্ম চেতনার মধ্যে দুইটি উপাদান মিশ্রিত হইয়া আছে, মানুষের মধ্যে একদিকে আছেন এক চিন্ময় পুরুষ যিনি তাহার শাশ্বত সত্তা, অন্য দিকে আছে তাহার ব্যষ্টিভাবের আত্মা যিনি তাহাব বিশ্বগত ক্ষর বা পরিবর্ত্তনশীল সত্তা। নৈর্ব্ব্যক্তিক চিন্ময় সত্তারূপে জীব তাহাব সত্তায় এবং প্রকৃতিতে সচ্চিদানন্দের স্বাধীন সত্তার সহিত এক, যিনি নিজে জগতের মধ্যে সংবৃতি এবং বিবৃতির মধ্য দিয়া না গেলে যাহা লাভ হইতে পাবেনা এমন কতকগুলি আত্ম-অনুভব লাভ করিবার জন্য নিশ্চেতনের মধ্যে সংবৃত হইয়া পড়িতে স্বীকার বা ইচ্ছা করিয়াছেন, এবং গোপনে তথা হইতে বিবৃতি বা ক্রমবিকাশ নিয়ন্ত্রণ করিতেছেন। আবার প্রকৃতির নানা রূপের মধ্য দিযা আত্ম-অনুভবের দ্বারা আত্ম-ভাবেব পুষ্টি ও বিবৃদ্ধির যে দীর্ঘ ধাবা চলিতেছে ব্যক্তি-ভাবের আত্মা-রূপে জীব নিজেই তাহার অংশ; তাহাব আত্মপরিণাম বিশ্বপরিণামের বিধান ও ধারা ধরিয়াই চলিতে পাবে। যিনি বিশ্বাতীত অথচ বিশ্বগত এবং বিশ্ব-ব্যাপ্ত হইয়া আছেন জীবের চিন্ময স্বরূপে সে তাঁহার সহিত এক; আবার জগৎ যাহার আত্মপ্রকাশ সেই বিশ্বরূপ সচ্চিদানন্দের সহিতও, অন্তরাত্মারূপে সে যুগপৎ এক এবং তাঁহার অংশ; বিশ্বরূপায়ণের যে সমস্ত পর্ব্ব বা স্তর আছে তাহার আত্মরূপায়ণের পথে তাহাকেও সে সমস্তের মধ্য দিয়া যাইতে হইবে;

জগতে ব্রহ্মচক্রের আবর্ত্তনের অনুবর্ত্তী হইয়া চলিবে তাহার আত্ম-অনুভবের তপস্যা।

জড় বিশ্বের নিশ্চেতনার মধ্যে অন্তর্গূঢ় বিশ্বপুরুষ জড়বিগ্রহের পরম্পরায় জড় প্রাণ মন এবং চিৎসত্তার উর্দ্ধগ সোপানাবলির মধ্য দিয়া তাহার প্রকৃতিস্থ আত্মভাবকে ফুটাইয়া তুলিতেছেন। প্রথমে তিনি জড় রূপের মধ্যস্থ গোপন আত্মারূপে উন্মিষিত হন, বাহিরে যাহা নিশ্চেতনার দ্বারা সম্পূর্ণ বশীভূত; তাহার পর প্রাণবিগ্রহে স্ফুরণের সূচনা লইয়া এক দিকে নিশ্চেতনা অন্যদিকে চেতনার যে আধাআলোক আমাদের কাছে অজ্ঞানরূপে ফুটিয়াছে এই দুইয়ের সন্ধিভূমিতে প্রাণময় আত্মারূপে ফুটিয়া উঠেন কিন্তু তখনও তিনি গোপনই থাকেন; তাহার পর উপচীয়মান প্রস্ফুরণের ফলে তিনি পশুর মনে প্রথমে সচেতন আত্মারূপে দেখা দেন এবং মানুষে আসিয়া বাহিরে আরও সচেতন হন বটে কিন্তু মানুষের মধ্যেও পূর্ণ সচেতনতা ফুটেনা. এই সমস্ত স্ফুরণের মধ্যে লক্ষ্য করিবাব বিষয় এই যে, চেতনা আমাদের সত্তার গোপন অংশে সর্ব্বদা অব্যক্ত ভাবে আছে, ক্রমপ্রকাশ বা ক্রমবিবৃদ্ধি শুধু প্রকাশমান প্রকৃতিতেই চলিতেছে। প্রকৃতি-পরিণামেব বিশ্বগত এবং ব্যক্তিগত এই দুই ধারা আছে, বিশ্বগত ধারা নিজ সত্তার মধ্যে এক শ্রেণীবদ্ধ ক্রমোর্দ্ধ রূপায়ণ, বিশ্বভাবের ছন্দোময় এক বৈচিত্র্য ফুটাইয়া তোলে, তাহাই সত্তাব ক্রমস্ফুরিত নানা রূপ-বিগ্রহের পরম্পরারূপে দেখা দেয়: ব্যষ্টি জীবাত্মা বিশ্বগত চিৎপুরুষের এই ক্রমায়ণের ধারা অনুসরণ করিয়া চলে এবং বিশ্বভাবের মধ্যে যাহা প্রস্তুত হইয়াছে তাহাকে প্রকাশ করে। মানবজাতির মধ্যে নিম্নতর ভূমিসকল হইতে যে শক্তি পুষ্ট হইয়া মানুষে আসিয়া পৌঁছিয়াছে বিশ্বমানব বা নিখিল মানব-বিগ্রহরূপী বিশ্বপুরুষ সেই শক্তিকে আরও ফুটাইয়া তুলিতেছেন, তিনি এই শক্তিকে আরও প্রস্ফুটিত করিয়া একদিন অতিমানস এবং চিন্ময় শক্তিতে রূপান্তরিত করিবেন; তাহার ফলে মানুষের মধ্যে সেই শক্তি ঐশীচেতনায় পরিণত হইবে তখন সেই দিব্য মানুষের চেতনা নিজের সত্য ও অখণ্ড সত্তাকে এবং তাহার বিশ্বগত দিব্য প্রকৃতিকে পূর্ণরূপে জানিবে। ব্যষ্টিমানুষকেও পবিণতির এই ধারাকে অনুসরণ করিয়াই চলিতে হইয়াছে; মানুষের পর্য্যায়ে উন্নীত হইবার পূর্ব্বে তাহাকে প্রাণের নিম্নতর বিগ্রহের মধ্যে বিচরণ করিয়া তাহার আত্মানুভবকে নিয়ন্ত্রিত করিতে হইয়াছে; অদ্বয় বস্তু যেমন বিশ্বগত-ভাবে উদ্ভিদ ও পশুর এই নিম্নতর রূপ গ্রহণ করিয়াছেন তেমনি এখন যে ব্যষ্টি

মানুষ হইয়াছে তাহাকে প্রাক্তন পর্ব্বে এই সমস্ত দেহ ধারণ করিতে হইয়াছে; সে এখন মানব-আত্মারূপে প্রকাশ হইয়াছে, তাহার মধ্যে চিদ্‌বস্তু ভিতরে এবং বাহিরে মানুষ রূপ ধারণ করিয়াছে, কিন্তু যেমন পূর্ব্বে সে যে উদ্ভিদ ও পশু রূপ ধারণ করিয়াছিল তাহাতে সীমাবদ্ধ ছিল না তদ্রূপ সে এখন যে রূপ গ্রহণ করিয়াছে তাহাতেও সীমাবদ্ধ নহে; প্রকৃতির উচ্চতর এক পর্য্যায়ের মধ্যে যেখানে তাহার বৃহত্তর আত্মপ্রকাশের ক্ষেত্র আছে সেখানেও সে পৌঁছিতে পারে।

একথা স্বীকার না করিলে বলিতে হয় যে মানুষের আত্মঅনুভবকে যে চিৎ-সত্তা এখন নিয়ন্ত্রিত করিতেছে তাহা মূলতঃ মানুষের মনন এবং মানুষের দেহ দ্বারা সৃষ্ট হইয়াছে এবং মন ও দেহের আশ্রয়েই বর্ত্তমান আছে তাহাদিগকে ছাড়িয়া থাকিতে পারে না, মানুষ-ভাবের নীচেও সে নামিতে পারে না উপরেও উঠিতে পারে না। বস্তুতঃ তাহা হইলে এই আত্মাকে আর অমর বলা যুক্তি-সঙ্গত নয়, পরিণতির পথে মানুষের মন ও দেহের আবির্ভাবে যেমন সে আবি-র্ভূত হইয়াছে তেমনি দেহ-মনের বিলুপ্তিতে তাহারও বিলোপ ঘটিবে। কিন্তু দেহ এবং মন চিদ্‌বস্তুর স্রষ্টা নয়, চিৎসত্তাই মন এবং দেহ সৃষ্টি করিয়াছে, নিজ সত্তা হইতে ইহাদিগকে ফুটাইয়া তুলিয়াছে, ইহারা নিজেদের মধ্য হইতে চিদ্‌বস্তুকে ফুটাইয়া তোলে নাই, এই চিদ্বস্তু ইহাদের উপাদানের দ্বারা প্রস্তুত কোন যৌগিক বস্তু অথবা ইহাদের সংযোগ বা সমবায়োৎপন্ন কোন কিছু নয়। মন এবং দেহ হইতে যে ইহা উদ্ভূত হইতেছে ইহা যে মনে হয়, তাহার কারণ ইহা নয় যে তাহারা তাহাকে সৃষ্টি করিয়াছে অথবা তাহাদের আশ্রয়েই সে রহি-য়াছে, প্রকৃত কারণ এই যে চিৎসত্তাই তাহাদের মধ্যে ক্রমশ আত্মপ্রকাশ করি-তেছে; এই আত্মপ্রকাশ পূর্ণতর হইলে দেখা যায় যে দেহ ও মন চিদ্‌বস্তুর আত্ম-সত্তার গৌণ বিভূতি মাত্র এবং অবশেষে এমন দিন আসিবে যখন চিৎশক্তি তাহাদিগকে গ্রহণ করিয়া তাহাদের বর্ত্তমান অপূর্ণ অবস্থা হইতে চিৎস্বরূপের সাক্ষাৎ বিগ্রহ এবং সাধন-যন্ত্ররূপে তাহাদিগকে রূপান্তরিত করিবে। চিদ্-বস্তু সম্বন্ধে আমাদের ধারণা এই যে ইহা এমন কিছু যাহা নামরূপের উপাদানে সৃষ্ট বস্তু নয়, বস্তুতঃ এই বস্তুই জীবচেতনার বহু বিচিত্র প্রকাশে নানা দেহ এবং মন রূপ ধারণ করে। পরিণাম-পরম্পরার মধ্য দিয়া চিতের এই সমস্ত রূপায়ণ চলে; চিদ্বস্তুই এক সঙ্গে একদিকে রূপের পরম্পরা অন্যদিকে চেতনার বিভিন্ন স্তরপরম্পরা ফুটাইয়া তোলে; তাহার সম্ভাবনীয় প্রকাশে একটিমাত্র রূপে

অথবা তাহার অন্তর্ম্মুখী অভিব্যক্তিতে একপ্রকার মননে সে সর্ব্বদা বন্দী থাকিতে বাধ্য নয়। তাই শুধু মননধর্ম্মী মানবতার সূত্রে অন্তরাত্মাকে বাঁধা যায় না; ইহা লইয়াযেমন তাহার যাত্রারম্ভ হয় নাই তেমনি ইহা লইয়া তাহার যাত্রা শেষ হইবে না ; যেমন তাহার প্রাঙ্মানবীয় অতীত ছিল তেমনি তাহার অতিমানবীয় ভবিষ্যৎ আছে।

আমরা যদি বিশ্বপ্রকৃতি এবং মানব প্রকৃতিকে পর্য্যবেক্ষণ করি তবে এই সিদ্ধান্তের সমর্থন পাইতে পারি যে, রূপ হইতে রূপান্তরে জন্মগ্রহণ করিতে করিতে অবশেষে ব্যষ্টিআত্মা ব্যক্ত চেতন মানুষের স্তরে আসিয়া পৌঁছিয়াছে, আবার মানুষ হইতেছে সেই সাধনযন্ত্র যে আরও উচ্চভূমিতে পৌঁছিবে। আমরা দেখিতে পাই প্রকৃতি-পরিণাম স্তরের পর স্তরের মধ্য দিয়া অগ্রসর হয়, প্রত্যেক স্তরে তাহাব অতীত সম্পদ গ্রহণ করিয়া নূতন স্তরের উপাদানে রূপান্তরিত করে। আমবা আরও দেখিতে পাই যে মানুষের প্রকৃতিও সেই একই বিধানেই গড়িয়া উঠিতেছে ; পার্থিব জীবনের সমস্ত অতীতই তাহার মধ্যে আছে। তাহাব মধ্যে জড়েব উপাদান আছে প্রাণ যাহা গ্রহণ কবিয়াছে, প্রাণের উপাদান আছে মন যাহা গ্রহণ করিয়াছে, মনের উপাদান আছে চিৎ-সত্তা যাহা গ্রহণ করিতেছে ; মানুষেব মধ্যে পশু এখনও রহিয়া গিয়াছে ; তাহার সমগ্র বিশিষ্ট প্রকৃতি দেখিয়া ইহাই মনে হয় মানব-সত্তার একটা অন্নময় ও প্রাণময় অবস্থা ছিল যাহা তাহার মধ্যে মনকে উন্মিষিত করিবার জন্য তাহাকে প্রস্তুত কবিয়াছে এবং পশুর মধ্যে তাহাব অতীত জীবন তাহার জটিল মনুষ্যত্বের প্রাথমিক উপাদান গড়িয়া তুলিয়াছে। ইহাতে আবার যেন ইহা মনে না করি যে ইহার হেতু এই যে জড়প্রকৃতি পবিণাম-ধাবার মধ্য দিয়া তাহার মধ্যে দেহ প্রাণ এবং পশুমন সৃষ্টি করিয়াছে এবং এই ভাবে প্রস্তুত রূপের মধ্যে আত্মা ঊর্দ্ধ হইতে পরে নামিয়া আসিয়াছে ; এধারণার পশ্চাতে কিছু সত্য আছে কিন্তু এই সূত্রের ব্যঞ্জনায় যাহা বুঝায় তাহা সত্য নহে। কেননা তাহা হইলে দেহ প্রাণ এবং মনের সঙ্গে জীবাত্মার এক দুরতিক্রমণীয় বিরোধ বা ব্যব-ধান আছে মনে করিতে হয় কিন্তু বস্তুতঃ তেমন কিছু নাই ; কেননা আত্মাকে ছাড়িয়া দেহ থাকিতে পারে না, এমন কোন দেহ নাই যাহা আত্মার রূপ বা বিগ্রহ নহে ; জড় চিদ্বস্তুর উপাদানে প্রস্তুত, চিদ্বস্তুই শক্তি ; যদি অন্য কিছু হইত তবে তাহার অস্তিত্ব সম্ভব হইত না কেননা ব্রহ্মই যাহার উপাদান নহেন অথবা যাহা ব্রহ্মের শক্তি নয় তেমন কোন বস্তুর অস্তিত্ব থাকিতে পারে না ; জড়ই যদি

ব্রহ্মবস্তু এবং ব্রহ্মশক্তি হয় তবে প্রাণ এবং মনও যে তাহাই হইবে ইহা আরও স্পষ্ট এবং নিশ্চিত। জড় এবং প্রাণ পূর্ব্ব হইতে যদি চিদ্বস্তুর দ্বারা অনুপ্রাণিত না হইত তাহা হইলে মানুষের আবির্ভাব সম্ভব হইত না অথবা তাহার আবির্ভাব পরিণামধারার-অঙ্গরূপে দেখা দিত না। একটা আকস্মিক অথবা অনাবশ্যক ঘটনা মাত্র থাকিয়া যাইত।

সুতরাং শেষ পর্য্যন্ত এই সিদ্ধান্ত অপরিহার্য্য যে জন্মান্তরের এক দীর্ঘ পরম্পরার মধ্য দিয়া জীব মানুষজন্ম লাভ করিয়াছে, এই পৃথিবীতে নিম্নতর জীবযোনির দীর্ঘ পরম্পরার মধ্য দিয়া প্রস্তুত হইয়া তবে মানুষে আসিয়া সে পৌঁছিতে পারিয়াছে। জড় তত্ত্বকে ভিত্তি করিয়া জীবনের সূত্রে জড়বিগ্রহের যে মালা গাঁথা হইয়াছে মানুষকে তাব প্রত্যেকটি বিগ্রহের মধ্য দিয়া আসিতে হইয়াছে। তাহা হইলে আবার এই প্রশ্ন উঠে, মানবজন্ম একবার লাভ করিবার পর জন্মান্তর পরম্পরা কি পুনরায় চলিতে থাকিবে ? যদি চলে তবে কি রূপে কোন ধারায় রূপান্তরের কোন ছন্দে চলিবে ? প্রথমেই আমাদের মীমাংসা করিতে হইবে জীবাত্মা একবার মানুষজন্ম লাভ করিলে আবার সে পশুর দেহে ও প্রাণে ফিরিয়া যাইতে অর্থাৎ পশুরূপে পুনরায় জন্মগ্রহণ করিতে পারে কিনা ? দেহান্তর সংক্রমণের সম্বন্ধে প্রচলিত প্রাচীন মতে এই ভাবে পশ্চাদ্দিকে ফিরিয়া যাওয়া, মানুষের পশুজন্ম লাভ করা সাধারণ ব্যাপার বলিয়াই গণ্য করা হয়। পুরাপুরি মানুষটা যে আবার পশু জন্ম লাভ করিবে তাহা অসম্ভব মনে হয় কেননা প্রাণময় উদ্ভিদ-চেতনা মনোময় পশুচেতনাতে পরিবর্ত্তিত হইবার সময়কার মত, পশুজন্ম হইতে মানুষ জন্ম লাভ করিবার সময় জীবের চেতনার এক চূড়ান্ত রূপান্তর হয়। প্রকৃতি যদি এরূপ একটা বৈপ্লবিক পবিবর্ত্তন আনিয়া থাকে তাহা হইলে জীবাত্মা যে তাহা উল্টাইয়া দিয়া প্রকৃতিস্থ পুরুষের সঙ্কল্প ব্যর্থ করিয়া দিবে ইহা হইতে পাবে না। কিন্তু যদি এমন হয় যে কোন জীবাত্মাতে জাত্যন্তর পরিণাম তেমন দৃঢ়মূল হয় নাই, কেবল সে এতটা অগ্রসর হইয়াছে যে মানবদেহ ধাবণ করিতে সমর্থ হইয়াছে কিন্তু এতটা শক্তি লাভ হয় নাই যাহাতে মানুষী চেতনাতে দৃঢ়ভাবে অবস্থিত থাকিতে পারে, এরূপ কোন জীবাত্মা আছে ধরিয়া লইলে তাহাব পক্ষে পুনবায় পশুজন্ম লাভ সম্ভব হইলেও হইতে পারে, কিন্তু এরূপ অদৃঢ়মূল মানবাত্মাব অস্তিত্ব বিরল। অথবা বড় জোর এমন হইতে পারে যে কোন মানুষের মধ্যে কোনও একটা পশু-প্রবৃত্তি এতই প্রবল যে তাহার তৃপ্তির জন্য তদনুরূপ দেহের প্রয়োজন ;

তখন পশুদেহে একপ্রকার একটা আংশিক জন্মান্তর হইতে পারে ; মানবাত্মা সে ক্ষেত্রে কতকটা শিথিলভাবে পশুদেহ ধারণ করিবে, আবার সে দেহ ত্যাগের পরই তাহার স্বাভাবিক প্রগতির জন্য মানবদেহে ফিরিয়া আসিবে। প্রকৃতির গতি এতই জটিল যে জোর করিয়া এমন হঠোক্তি করা যায়না যে মানবাত্মার পশু জন্ম গ্রহণ করা একেবারে অসম্ভব ; ইহাও বলি যে ক্বচিৎ কোন ক্ষেত্রে মানুষের পশু জন্ম যদি সম্ভবও হয়, তবু সাধারণের মধ্যে যে অতিরঞ্জিত বিশ্বাস আছে যে মানবজন্ম লাভের পরও পশুজন্ম লাভ মানুষরূপে জন্মান্তর লাভের মতই সম্পূর্ণ স্বাভাবিক এবং সম্ভবপর ব্যাপার, তাহার মধ্যে এই যৎসামান্য সত্যই আছে। মানুষের পশুজন্মলাভ সম্ভব হউক বা না হউক যে জীবাত্মা একবার মানবজন্ম লাভে সমর্থ হইয়াছে তাহার পক্ষে মানুষরূপেই পুনঃ পুনঃ জন্ম গ্রহণই স্বাভাবিক বিধান।

কিন্তু প্রশ্ন উঠিবে মানবরূপে জন্মপরম্পরা গ্রহণের প্রয়োজন কি ? একবার মানবদেহ ধারণ করাই কি যথেষ্ট নয় ? ইহার উত্তরে বলিব, যে কারণে পশুজীবনের উর্দ্ধমুখী গতিতে নানা পশু-যোনির মধ্য দিয়া জীবাত্মা মানুষী দেহ ধারণ করিয়াছে সেই কারণেই, চিৎপরিণামের সেই একই প্রয়োজনেই মানুষরূপে তাহাকে পুনঃপুনঃ জন্মিতে হইবে। কেননা প্রগতির পথে মানুষ হইতে সমর্থ হইতে পারিলেই যাহা তাহার সাধনার বিষয় তাহা সিদ্ধ হইয়া গেল ইহা ত বলা চলেনা ; যে মনুষ্যত্ব সে লাভ করিয়াছে তাহার মধ্যেও উচ্চতর বিকাশের যে নানা সম্ভাবনা আছে তাহাতেও তাহাকে পৌঁছিতে হইবে। ইহা স্পষ্ট যে অসভ্য অশিক্ষিত নাগা কুকি কিম্বা তদ্রূপ কোন আদিম বর্বর জাতির অথবা সভ্য সমাজে উচ্ছৃঙ্খল গুণ্ডাপ্রকৃতির মানুষের মধ্যে যে জীবাত্মা বাস করিতেছে তাহার পক্ষে মানবজন্মের প্রয়োজন ফুরাইয়া যায় নাই ; মানুষ-রূপের মধ্যে যাহা স্ফুরিত হইবার কথা তাহার সম্পূর্ণ স্ফুরণ হইয়াছে অথবা মানবতার তাৎপর্য্যের পূর্ণ উপলব্ধি হইয়া গিয়াছে ইহাও ত সত্য নহে ; বিশ্বমানবের মধ্যে সচ্চিদানন্দ যাহা ফুটাইতে চান তাহার সকলই ত তাহার জীবনে ফুটে নাই ; প্রাণোচ্ছল যে ইউরোপীয় তাহার উত্তাল কর্ম্মজীবন বা প্রমত্ত ভোগজীবন লইয়া আত্মহাবা হইয়া আছে, অথবা এসিয়ার যে মূর্খ চাষা তাহার দৈনন্দিন জীবন ও অর্থ সমস্যার মধ্যে ডুবিয়া আছে তাহার পক্ষে মানব-জীবন হইতে যাহা শিখিবার এবং লাভ করিবার আছে তাহা শিক্ষা বা লাভ করা হয় নাই ইহা বুঝিতে কষ্ট হয়না। এমনকি আমরা যুক্তিযুক্ত ভাবেই

প্লেটো বা শঙ্করের মত মানুষের জীবন চিৎতত্ত্বের প্রকাশ ও অভিব্যক্তির চরম শিখরে পৌঁছিয়াছে কিনা তাহাতে সন্দেহ করিতে পারি। আমরা হয়ত ভাবি তাহারা বা তাহাদের মত মহামানব মানুষের সিদ্ধির চরমে, মানুষের মন ও আত্মা যত উর্দ্ধে উঠিতে পারে তাহার শেষ সীমায় পৌছিয়াছেন কিন্তু এমন হইতে পারে যে আমাদের বর্ত্তমান সম্ভাবনা দেখিয়া আমরা ভবিষ্যতের প্রগতি সম্বন্ধে একটা ভ্রান্ত ধারণা পোষণ করিতেছি। ভগবান হয়ত এক মহত্তর, অন্ততঃ এক বৃহত্তর সম্ভাবনা এখনও মানুষের মধ্যে ফুটাইয়া তুলিতে চান ; যদি তাই হয় তবে এই সমস্ত মহামানব যে সমস্ত সোপান প্রস্তুত করিয়া গিয়াছেন তাহাদের মধ্য দিয়া তিনিই মানুষকে সেই পরম সিদ্ধির তোরণের দিকে লইয়া চলিয়াছেন এবং মানুষের জন্য সে দ্বার একদিন খোলা হইবে। অন্ততঃপক্ষে মানুষের বর্ত্তমান সিদ্ধির এইরূপ চরম শিখরে যতদিন সে না পৌছিবে ততদিন জীবাত্মার মানবজন্ম-গ্রহণ ব্যাপারে 'ইতি শেষ' কথা লিখিয়া দিতে পারি না। মানুষ পৃথিবীতে আসিয়াছে অবিদ্যার মধ্য হইতে এবং তাহার মনে ও দেহে যে ক্ষুদ্র জীবনের মধ্যে সে আজ বাস করিতেছে, তাহা হইতে জ্ঞানের এবং চিদ্‌বস্তুর স্ফুরণে ও প্রকাশে উদ্ভাসিত বৃহত্তর দিব্য জীবনে উত্তীর্ণ হইবার জন্য। তাহার মধ্যে চিৎস্বরূপ ফুটিয়া উঠিবে, নিজের সত্য আত্মজ্ঞান তাহার লাভ হইবে এবং সে চিন্ময় জীবন যাপন করিতে শিখিবে, অন্ততঃপক্ষে এটুকু না হইলে সে নিশ্চিতভাবে লোকান্তরে নিত্যকালের জন্য গমন করিতে পারেনা। হয়ত এখানে মানুষের এই মর্ত্ত জীবনেই চিন্ময় ভাবের এক মহত্তর ও বৃহত্তর স্ফুরণ হইবে যাহা তাহার বর্ত্তমান সিদ্ধির চরম অবস্থাকেও ছাড়াইয়া যাইবে, যাহার সম্বন্ধে আমরা কেবল একটা প্রাথমিক খবর পাইতেছি ; মানুষের অপূর্ণতা প্রকৃতি-পরিণামের চরম নিয়তি যেমন বলিতে পারিনা তেমনি তাহার পূর্ণতাকেও বলিতে পারিনা চিৎপরিণামের সর্ব্বোচ্চ শিখর।

মানুষের মধ্যে মনের যে প্রধান তত্ত্ব, যে বুদ্ধি গড়িয়া উঠিয়াছে তাহাই যদি মানুষের মধ্যে শ্রেষ্ঠতম তত্ত্ব না হয় তাহা হইলে মানুষের মধ্যে এই সম্ভাবনা একরূপ নিশ্চিত মনে হয়। মনের যদি এমন অন্য শক্তি থাকে যাহা বর্ত্তমানে শ্রেষ্ঠ মানুষের মধ্যেও কেবল অতি অপূর্ণ ভাবেই প্রকাশ হইয়াছে, তাহা হইলে পরিণামধারা দীর্ঘতর হওয়া এবং সেই সমস্ত শক্তিকে পূর্ণ রূপায়িত করিবার জন্য মানবরূপেই জন্ম-পরম্পরার উর্দ্ধমুখী ধারার প্রবাহ চলিতে থাকা অপরিহার্য্য হইয়া উঠে। অতিমানসও যদি চেতনার এক শক্তি হয় যাহা চিৎ-

পরিণামের ক্ষেত্রে মানুষের মধ্যে অন্তর্গূঢ়ভাবে বর্ত্তমান আছে, তাহা হইলে মনের সকল শক্তি বিকাশেও জন্মান্তর গ্রহণের ধারা শেষ হইতে পারে না ; যতদিন উর্দ্ধগতির ফলে মনোময়ী প্রকৃতি অতিমানসী প্রকৃতিতে রূপান্তরিত না হইতেছে এবং দেহধারী অতিমানস সত্তা পার্থিব লোকের নায়ক ও চালক-রূপে আবির্ভূত না হইতেছে ততদিন পর্য্যন্ত জন্মান্তর ধারা শেষ হইতে পারেনা।

তাহা হইলে জন্মান্তরবাদে বিশ্বাসের যৌক্তিক এবং দার্শনিক ভিত্তি এই ; পার্থিব প্রকৃতির মধ্যে যদি পরিণামের এক তত্ত্ব থাকে এবং সেই সঙ্গে পরিণামশীল প্রকৃতির মধ্যে জাত জীবাত্মা যদি সত্য বস্তু হয় তবে জন্মান্তরবাদ স্বীকার করা যুক্তিযুক্ত এবং অপরিহার্য্য হইয়া পড়ে। জীবাত্মা বলিয়া কিছু যদি না থাকে তবে প্রকৃতি-পরিণাম যান্ত্রিক হইয়া পড়ে তাহার কোন আবশ্যকতা বা তাৎপর্য্য দেখা যায়না, এবং সেই অদ্ভুত অর্থহীন যান্ত্রিক গতির মধ্যে জন্ম অর্থশূন্য আকস্মিক ব্যাপার মাত্র হইয়া দাড়ায়। আবার ব্যষ্টিসত্তার রূপায়ণ যদি একটা ক্ষণস্থায়ী ব্যাপার হয়, দেহের আরম্ভে তাহার আরম্ভ এবং দেহের শেষে যদি শেষ হয়, তাহা হইলে পরিণাম-ধারা হইবে সর্ব্বাত্মা বা বিশ্বসত্তার একটা খেলা বা লীলা যাহাতে জগতে উচচ হইতে উচচতর জাতি সৃষ্টি হইতে হইতে অবশেষে পরিণতির ধারা সম্ভূতিব চবম কোটিতে অথবা চিৎতত্ত্বের শ্রেষ্ঠতম প্রকাশে পৌছিবে ; সে ক্ষেত্রে জন্মান্তব নাই, পরিণাম-ধারাতেও তাহার কোন প্রয়োজন নাই। অথবা যদি বলি যিনি সর্ব্বসৎ তিনিই নিজেকে স্থায়ী কিন্তু অবাস্তব ব্যষ্টিসত্তারূপে প্রকাশ করেন, তাহা হইলে জন্মান্তর সম্ভব হয় অথচ তাহা হয় একটা অবাস্তব তথ্য, কিন্তু পরিণতি ক্ষেত্রে যেমন তাহার আবশ্যকতা নাই আধ্যাত্মিক ক্ষেত্রেও তাহার কোন প্রয়োজনীয়তা নাই ; জন্মান্তর সে ক্ষেত্রে ভ্রান্তিকে দৃঢ় এবং যথাসম্ভব দীর্ঘকালস্থায়ী করিবার উপায় মাত্র হইয়া পড়ে। যদি জীবাত্মা বা পুরুষ থাকেন কিন্তু তিনি দেহের অধীন নহেন, নিজের প্রয়োজনে শুধু দেহকে ব্যবহার করেন তাহা হইলে জন্মান্তর সম্ভব হয়, কিন্তু প্রকৃতির মধ্যে জীবাত্মার কোন পরিণাম যদি না থাকে তবে জন্মান্তরের কোন প্রয়োজন থাকে না , ব্যষ্টি-দেহে তখন জীবাত্মার আবির্ভাব হইবে একটা আকস্মিক ঘটনা একটা অনুভূতি, এজগতে যাহার ভূত কি ভবিষ্যৎ নাই—অন্য কোন লোকে তাহার অতীত কিম্বা ভবিষ্যৎ যদি বা থাকিতে পারে। কিন্তু যদি পরিণামশীল দেহের মধ্যে চেতনার এক ক্রম-পরিণাম চলে যদি কোন সত্য এবং সচেতন জীবাত্মা ব্যষ্টিরূপে দেহের মধ্যে বাস করেন, তাহা হইলে

স্পষ্ট বুঝা যায় প্রকৃতির মধ্যে সেই জীবাত্মার ক্রমবর্দ্ধমান অনুভূতি চিৎপরিণামের আকার গ্রহণ করিবে ; স্পষ্টতঃ জন্মান্তর সেরূপ পরিণাম-ধারার এক অপরিহার্য্য অঙ্গ, জন্মান্তর হইল একমাত্র উপায় যাহা দ্বারা চিৎপরিণাম সম্ভব হইতে পারে। সে ক্ষেত্রে জন্মের মত জন্মান্তরও একান্ত আবশ্যক হইয়া পড়ে ; কারণ জন্মান্তর না হইলে একটি মাত্র জন্ম হইবে প্রথম পদক্ষেপ করা—আব অগ্রসর না হওয়া ; জন্ম হইবে যাত্রারম্ভ কিন্তু সম্মুখে আব পদক্ষেপ করা বা লক্ষ্যে পৌঁছান নহে ; জন্মান্তরই দেহধারী অপূর্ণ মানবজীবনের নিকট পূর্ণতা ও চিন্ময় সার্থকতা-লাভের অঙ্গীকার বহন করে।

পরিণামের ক্ষেত্রে মানুষের মধ্যে অন্তর্গূঢ়ভাবে বর্ত্তমান আছে, তাহা হইলে মনের সকল শক্তি বিকাশেও জন্মান্তর গ্রহণের ধারা শেষ হইতে পারে না; যতদিন উর্দ্ধগতির ফলে মনোময়ী প্রকৃতি অতিমানসী প্রকৃতিতে রূপান্তরিত না হইতেছে এবং দেহধারী অতিমানস সত্তা পার্থিব লোকের নায়ক ও চালক-রূপে আবির্ভূত না হইতেছে ততদিন পর্য্যন্ত জন্মান্তর ধারা শেষ হইতে পারেনা।

তাহা হইলে জন্মান্তরবাদে বিশ্বাসের যৌক্তিক এবং দার্শনিক ভিত্তি এই; পার্থিব প্রকৃতির মধ্যে যদি পরিণামের এক তত্ত্ব থাকে এবং সেই সঙ্গে পরি-ণামশীল প্রকৃতির মধ্যে জাত জীবাত্মা যদি সত্য বস্তু হয় তবে জন্মান্তরবাদ স্বীকার করা যুক্তিযুক্ত এবং অপরিহার্য্য হইয়া পড়ে। জীবাত্মা বলিয়া কিছু যদি না থাকে তবে প্রকৃতি-পরিণাম যান্ত্রিক হইয়া পড়ে তাহার কোন আবশ্যকতা বা তাৎপর্য্য দেখা যায়না, এবং সেই অদ্ভুত অর্থহীন যান্ত্রিক গতির মধ্যে জন্ম অর্থশূন্য আকস্মিক ব্যাপার মাত্র হইয়া দাঁড়ায়। আবার ব্যষ্টিসত্তার রূপায়ণ যদি একটা ক্ষণস্থায়ী ব্যাপার হয়, দেহেব আরম্ভে তাহার আরম্ভ এবং দেহের শেষে যদি শেষ হয়, তাহা হইলে পরিণাম-ধারা হইবে সর্ব্বাত্মা বা বিশ্বসত্তার একটা খেলা বা লীলা যাহাতে জগতে উচচ হইতে উচচতর জাতি সৃষ্টি হইতে হইতে অবশেষে পরিণতির ধারা সম্ভূতিব চবম কোটিতে অথবা চিৎতত্ত্বের শ্রেষ্ঠতম প্রকাশে পৌছিবে; সে ক্ষেত্রে জন্মান্তর নাই, পরিণাম-ধারাতেও তাহার কোন প্রয়োজন নাই। অথবা যদি বলি যিনি সর্ব্বসৎ তিনিই নিজেকে স্থায়ী কিন্তু অবাস্তব ব্যষ্টিসত্তারূপে প্রকাশ করেন, তাহা হইলে জন্মান্তর সম্ভব হয় অথচ তাহা হয় একটা অবাস্তব তথ্য, কিন্তু পরিণতি ক্ষেত্রে যেমন তাহার আবশ্যকতা নাই আধ্যাত্মিক ক্ষেত্রেও তাহার কোন প্রয়োজনীয়তা নাই; জন্মান্তর সে ক্ষেত্রে ভ্রান্তিকে দৃঢ় এবং যথাসম্ভব দীর্ঘকালস্থায়ী করিবাব উপায় মাত্র হইয়া পড়ে। যদি জীবাত্মা বা পুরুষ থাকেন কিন্তু তিনি দেহের অধীন নহেন, নিজের প্রয়োজনে শুধু দেহকে ব্যবহার করেন তাহা হইলে জন্মান্তর সম্ভব হয়, কিন্তু প্রকৃতির মধ্যে জীবাত্মার কোন পরিণাম যদি না থাকে তবে জন্মান্তরের কোন প্রয়োজন থাকে না; ব্যষ্টি-দেহে তখন জীবাত্মার আবির্ভাব হইবে একটা আকস্মিক ঘটনা একটা অনুভূতি, এজগতে যাহার ভূত কি ভবিষ্যৎ নাই—অন্য কোন লোকে তাহার অতীত কিম্বা ভবিষ্যৎ যদি বা থাকিতে পারে। কিন্তু যদি পরিণামশীল দেহের মধ্যে চেতনাব এক ক্রম-পরিণাম চলে যদি কোন সত্য এবং সচেতন জীবাত্মা ব্যষ্টিরূপে দেহের মধ্যে বাস করেন, তাহা হইলে

স্পষ্ট বুঝা যায় প্রকৃতির মধ্যে সেই জীবাত্মার ক্রমবর্দ্ধমান অনুভূতি চিৎপরিণামের আকার গ্রহণ করিবে ; স্পষ্টতঃ জন্মান্তর সেরূপ পরিণাম-ধারার এক অপরিহার্য্য অঙ্গ, জন্মান্তর হইল একমাত্র উপায় যাহা দ্বারা চিৎপরিণাম সম্ভব হইতে পারে। সে ক্ষেত্রে জন্মের মত জন্মান্তরও একান্ত আবশ্যক হইয়া পড়ে ; কারণ জন্মান্তর না হইলে একটি মাত্র জন্ম হইবে প্রথম পদক্ষেপ করা—আর অগ্রসর না হওয়া ; জন্ম হইবে যাত্রারম্ভ কিন্তু সম্মুখে আর পদক্ষেপ করা বা লক্ষ্যে পৌঁছান নহে ; জন্মান্তরই দেহধারী অপূর্ণ মানবজীবনের নিকট পূর্ণতা ও চিন্ময় সার্থকতা-লাভের অঙ্গীকার বহন করে।

# একবিংশ অধ্যায়

## লোকসংস্থান

এই সেই সপ্তলোক, যাহার মধ্যে প্রাণশক্তিসমূহ সাত সাত ভাগে বিভক্ত হইয়া গোপন গুহাশায়ী হইয়া বিচরণ করে।

মুণ্ডকোপনিষদ ২।১।৮

যাঁহাবা আলোক হইতে জাত ও পূজনীয় এবং যাঁহারা পঞ্চধা জন্মলাভ করিয়াছেন তাহারা মদ্দত্ত আহুতি গ্রহণ করুন; পৃথিবী আমাদিগকে পার্থিব অশিব হইতে এবং অন্তরিক্ষ আমাদিগকে দ্যুলোকের অনর্থ হইতে রক্ষা করুন; অন্তরিক্ষে বিস্তৃত প্রভাময় তন্তকে অনুসরণ কর; ধ্যান দ্বারা নির্ম্মিত জ্যোতির্ম্ময় পথসকলকে রক্ষা কর; পবিত্র সূক্ষ্ম কর্ম্ম বয়ন কর; মানুষ হও দিব্য জাতিকে জন্ম দাও।......তোমরা সত্য দ্রষ্টা, তোমাদেব জ্যোতিষ্মান সেই বর্শাকে শানিত কর, যাহা দ্বারা অমৃতের পথকে তোমরা কাটিয়া বাহির করিবে; যে সমস্ত গোপন লোক বা ভূমি আছে তাহা তোমরা জান; তাহাদিগকে গঠিত করিয়া তোলো যাহাদিগকে সোপানস্বরূপ অবলম্বন করিয়া দেবতারা অমৃতের অধিকাব পাইয়াছেন।

ঋগ্বেদ ১০।৫৩।৫,৬,১০

এই সেই সনাতন অশ্বত্থবৃক্ষ, যাহার মূল উর্দ্ধে এবং শাখা নিম্নের দিকে বিস্তৃত, এই তো সেই ব্রহ্ম সেই অমৃত; ইহাতেই সকল লোক আশ্রিত হইয়া আছে, ইহাকে পার হইয়া কেহ যাইতে পারে না, এই এবং সেই হইল এক।

কঠোপনিষদ ৬।১

এই জড়জগতে চেতনাব একটা চিন্ময় পরিণাম চলিতেছে এবং ব্যষ্টি-সত্তা অবিচ্ছেদে বা পুনঃপুনঃ জড়দেহে জন্মগ্রহণ করিতেছে, একথা স্বীকার করিলে প্রশ্ন উঠে যে এই পরিণতিধাবা কি বিবিক্ত এবং অন্যনিরপেক্ষভাবে নিজের মধ্যে নিজে সম্পূর্ণ হইয়া চলিতেছে অথবা তাহা কি জড় জগৎ যাহার একটি প্রদেশমাত্র এমন এক সমগ্র বিশ্বব্যাপারের একটা অঙ্গ বা অংশ? আমরা

দেখিয়াছি যে উর্দ্ধ্ব পরিণতির পূর্ব্বে একটা সংবৃতির পরম্পরা চলিয়াছিল যাহার জন্য পরিণাম সম্ভব হইয়াছে ; এই সিদ্ধান্তের মধ্যেই আমাদের বর্ত্তমান প্রশ্নের উত্তর নিহিত আছে, কেননা বিবৃতির পূর্ব্বে সংবৃতির ধারা ছিল যদি স্বীকার করা যায় তাহা হইলে অন্যলোক সকলের—অন্ততঃপক্ষে উচ্চতর লোক বা ভূমিসমূহের—অস্তিত্ব স্বীকার করিতে হয় এবং ইহাও মানিতে হয় যে এই পরিণামের সঙ্গে সে সমস্ত লোকের কিছু সম্বন্ধ নিশ্চয়ই আছে, যাহাদের অস্তিত্বের জন্য পরিণাম সম্ভব হইয়াছে। মনে করিতে পারি যে তাহারা শুধু তাহাদের কার্য্যকরী সান্নিধ্যের অথবা পার্থিব চেতনার উপর তাহাদের চাপের দ্বারা আমাদের মধ্যে সংবৃত প্রাণ মন ও চিৎসত্তাকে মুক্ত ও আত্মপ্রকাশক্ষম এবং জড়প্রকৃতির উপরে আধিপত্য বিস্তারে সমর্থ করিতে পারে। কিন্তু এইটুকু করিবার পর ইহাদের হস্তক্ষেপ এবং ইহাদের সহিত সম্বন্ধ যে শেষ হইয়া যায় ইহা মনে করিবার যথেষ্ট কাবণ নাই, বরং ইহাই সম্ভব মনে হয় যে জড়ভূমির জীবনের সঙ্গে এই সমস্ত জড়োত্তর ভূমির জীবনের একটা গোপন অথচ অবিচ্ছিন্ন আদান প্রদান চলে। আমাদিগকে এখন এই বিষয়টিকে আরও ভাল ভাবে বুঝিবার চেষ্টা করিতে হইবে। এ সমস্ত লোকের সম্বন্ধ ও আদান-প্রদানের প্রকৃতি কিরূপ এবং কতদূরব্যাপী হইবে ও তাহা কতদূর পর্য্যন্ত পরিণামধারা ও জাগতিক প্রকৃতির মধ্যস্থ জন্মান্তরবাদকে প্রভাবিত করে তাহা আলোচনা করিয়া দেখিতে হইবে।

ইহা মনে করা যাইতে পাবে যে শুদ্ধ চিৎস্বভাব জীবাত্মা অতিচেতনার চিন্ময় সত্য হইতে অনাদি নিশ্চেতনার মধ্যে হঠাৎ স্খলিত বা পতিত হইয়া পড়িয়াছে এবং তাহার পর জড়প্রকৃতিব মধ্যে তাহার ব্যবহারিক জীবনের উর্দ্ধ্ব পরিণাম চলিতেছে। যদি ইহাই সত্য হইত তবে উর্দ্ধ্বে এক পরম সদ্‌বস্তু এবং নিম্নে এক নিশ্চেতনা এবং তাহা হইতে জাত জড় জগৎ মাত্র বর্ত্তমান থাকিত, এবং জীবের আবার নিজ স্বরূপে ফিরিয়া যাওয়া হইত দেহধারী পার্থিব সত্তা হইতে অতিচেতনার নৈঃশব্দ্যের মধ্যে ঠিক তেমনি একটা আকস্মিক উৎক্ষেপ। সে ক্ষেত্রে চিৎ ও জড়ের মধ্যে অন্য কোন শক্তি বা সত্যবস্তু থাকিত না, জড় ছাড়া কোন ভূমি বা জড়জগৎ ছাড়া কোন লোকান্তরের অস্তিত্বের প্রয়োজন হইত না। কিন্তু জগতের জটিল প্রকৃতির দিকে বিস্তৃতভাবে দৃষ্টিপাত করিলে জগৎ-ব্যাপারের কাট্‌ছাঁট্‌ দেওয়া এই অতি সরল ব্যাখ্যা গ্রহণ করা যায় না।

অবশ্য বিশ্ববিসৃষ্টির নানা প্রকার ব্যাখ্যা দেওয়া চলে যাহার ফলে এইরূপ

চরম এবং অনড এক জগৎ-সাম্যের ( world balancement ) উৎপত্তির ধারণা করা যাইতে পারে। যিনি সর্ব্বসংকল্পময় পুরুষ তিনি হয়ত এই ভাবের একটা ধারণা করিয়াছিলেন বা একটা আদেশ দিয়াছিলেন যাহার ফলে অবিদ্যার মধ্যে অহংসর্ব্বস্ব জড়াশ্রয়ী জীবনযাপনের জন্য জীবাত্মার মধ্যে একটা আকৃতি বা আবেগ দেখা দিয়াছিল। শাশ্বত ব্যষ্টি জীবাত্মা হয়ত নিজের অন্তরস্থ কোন দুর্ব্বোধ্য বাসনা দ্বারা পরিচালিত হইয়া অন্ধকারময় বিপদসঙ্কুল পথের যাত্রী হইতে চাহিয়াছে এবং সেই জন্য নিজের জ্যোতির্ম্ময় স্বধাম হইতে নিশ্চেতনার গভীর গহনে ঝাঁপাইয়া পড়িয়াছে—যে নিশ্চেতনা হইতে অবিদ্যার এই জগৎ উদ্ভূত হইয়াছে ; অথবা একটি জীবাত্মা নয় বহুর মধ্যে, জীবাত্মার এক সমষ্টিতে এই আকৃতি জাগিয়াছিল ; কেননা একটি জীবাত্মা দিয়া বিশ্ব গড়া চলে না ; বিশ্ব হয় নৈর্ব্বক্তিক হইবে অথবা তাহাতে থাকিবে বহু পুরুষের সমবায় অথবা তাহা এক বিশ্বপুরুষের বা অনন্ত সদ্বস্তুর বিসৃষ্টি বা আত্মাভিব্যক্তি। হয়ত এই বাসনাই সর্ব্বাত্মাকে আকর্ষণ করিয়া নিম্নে নামাইয়া আনিয়া নিশ্চেতনার শক্তিকে ভিত্তি করিয়া এক জগৎ গড়িয়া তুলিতে প্রবৃত্ত করাইয়াছে। তাহা যদি না হয় তবে হয়ত শাশ্বত সর্ব্বজ্ঞ সর্ব্বাত্মাই নিজের মধ্যস্থিত ব্যষ্টি-জীবাত্মাসমূহকে সঙ্গে লইয়া অকস্মাৎ নিশ্চেতনার এই অন্ধকারময় সমুদ্রে ঝাঁপ দিয়াছেন এবং এইভাবে নিজের আত্মজ্ঞান ডুবাইয়া দিয়া প্রাণ এবং চেতনার এক ক্রমোর্দ্ধ্বধারার মধ্য দিয়া জীবাত্মাগণকে পরিণতিপথে চলিতে প্রবৃত্ত করিয়াছেন। অথবা যদি বলি যে জীবাত্মার কোন অস্তিত্ব পূর্ব্বে ছিল না, আমরা সকলে এক বিশ্বচেতনার বিসৃষ্টি মাত্র অথবা অবিদ্যার একটা প্রাতিভাসিক মিথ্যা বোধ মাত্র, বিশ্বচেতনা বা অবিদ্যা হইতে জাত সৃষ্টি-শক্তি এক আদি নির্ব্বিশেষ মূলপ্রকৃতি হইতে নাম ও রূপের ক্রমপরিণামে এই অগণিত জীবাত্মাকে ফুটাইয়া তুলিয়াছে, তাহা হইলে বলিতে হয় নিশ্চেতন শক্তিময় উপাদানের নির্ব্বিশেষ ভাব হইতে এক ক্ষণস্থায়ী বস্তুরূপেই জড়জগতে জীবাত্মার প্রথম প্রতিভাস দেখা দিয়াছে।

পূর্ব্বোক্ত যে কোন মত অনুসারে সত্তার কেবল দুইটি অধিষ্ঠান-ভূমি থাকিতে পারে ; সে দুই ভূমির একটি হইল এই জড়বিশ্ব যাহা নিশ্চেতনা হইতে অন্ধ ও অচেতন শক্তি বা প্রকৃতির দ্বারা সৃষ্ট হইয়াছে, হয়ত বা তাহার মধ্যে এক আত্মা গোপন ও অপ্রত্যক্ষভাবে থাকিয়া প্রকৃতির এই স্বপ্নসঞ্চরণবৎ ক্রিয়া ও প্রবৃত্তি পরিচালনা করিতেছে ; অন্য দিকে আছে অতিচেতন অদ্বয়তত্ত্ব,

নিশ্চেতনা ও অবিদ্যার কবল হইতে মুক্ত হইয়া যাহাতে আমরা একদিন ফিরিয়া যাইব। অথবা আমরা মনে করিতে পারি এই জড়বিশ্বরূপ একটি ভূমিই শুধু আছে, জড়বিশ্বের আত্মা ছাড়া কোন অতিচেতন সত্তা নাই। যদি আমরা দেখিতে পাই আমাদের এ জগৎ ছাড়া সচেতন সত্তার বাসেব অন্য ভূমি, এই জড়বিশ্ব ছাড়া অন্য লোক পূর্ব্ব হইতেই বর্ত্তমান আছে তাহা হইলে উপরিউক্ত সিদ্ধান্তকে বজায় রাখা কঠিন হয়; সিদ্ধান্তকে বাঁচাইবাব জন্য তখন অবশ্য ইহা বলা যাইতে পারে যে এই সমস্ত লোক নিশ্চেতন হইতে পরিণামশীল আত্মার দ্বারা নিজের প্রয়োজনে উৰ্দ্ধগমনের পথে পরে সৃষ্ট হইযাছে। এ সমস্ত মতের প্রত্যেকেই বলে বিশ্ব নিশ্চেতনার এক পবিণাম; হয শুধু জড়বিশ্বই সে পরিণামের একমাত্র এবং পর্য্যাপ্ত ক্ষেত্র বা রঙ্গভূমি অথবা পবিণতিধারায় ইহাদের এক হইতে অন্য জগৎ সৃষ্ট হইতেছে এবং এইভাবে জগতেব এক ক্রমোৰ্দ্ধ পরম্পরা গঠিত হইয়া আমাদের আদি সত্যে ফিবিবাব পথে সোপানমালা-রূপে বর্ত্তমান আছে। আমাদের মতে অতিচেতন সচ্চিদানন্দ ক্রমবিন্যস্ত জগৎরূপে যে আত্মবিস্তাব কবিয়াছেন তাহাই হইল এই বিশ্ব; কিন্তু উপবোক্ত মতে ইহা শুধু নিশ্চেতনাব এক ধবণের একটা জ্ঞানেব দিকে পবিণতি, যাহাব ফলে একদিন আদিম অবিদ্যা ভাঙ্গিয়া যাইবে বা যে বাসনাব বশে বিশ্বসৃষ্টি হইয়াছে তাহা ধ্বংস হইবে, সুতবাং ভুল করিয়া সৃষ্ট আত্মা লোপ পাইবে বা ভুল করিয়া জগতে তাহাব যে বিপদসঙ্কুল অভিযান চলিযাছিল তাহাব হাত হইতে সে নিস্তার পাইবে।

কিন্তু এই সমস্ত মতবাদ হয় মনেব সৃজনশক্তি স্বীকাব কবিযা তাহার উপব অথবা ব্যষ্টিসত্তার উপব অত্যন্ত গুরুত্ব অর্পণ করে; অবশ্য ইহারা দুইটি প্রধান তত্ত্ব তাহাতে সন্দেহ নাই কিন্তু একমাত্র অদ্বয় চিৎবস্তুই আদি সত্তা এবং আদ্যা-শক্তি। যে ভাবনা বা জ্ঞান, কল্পনা বা ধাবণার দ্বাবা সৃষ্টি কবে তাহা মনেরই ব্যাপার বা ক্রিয়া, তাহা অতিমানস বা সম্ভূত বিজ্ঞানেব ক্রিযা নয়—যে সত্য-জ্ঞানে সত্তা নিজের মধ্যে কি আছে তাহা জানেন এবং যে জ্ঞানেব শক্তিদ্বাবা স্বতঃস্ফূর্ত্তভাবে আত্মবিসৃষ্টি সাধন করেন তাহাই অতিমানস বা সম্ভূত বিজ্ঞান; জীবের বাসনাও মনোগত প্রাণের ক্রিয়া; তাহা হইলে প্রাণ ও মন, পূর্ব্ব হইতে বর্ত্তমান শক্তি এবং জড়বিশ্ব বিসৃষ্টিব নিয়ামক, নিজেদের জড়োত্তব প্রকৃতির জগৎসৃষ্টিও তাহাদের পক্ষে ঠিক একইরূপে সম্ভব, অথবা যদি তাহা না হয় তাহা হইলে আমাদিগকে স্বীকার কবিতে হয় যে যাহা

ক্রিয়াশীল হইয়া বিশ্বসৃষ্টি সম্ভব করিয়াছে তাহা ব্যষ্টি-সত্তার বাসনা নয় এমন কি বিশ্বপ্রাণ বা বিশ্বমনের আকৃতিও নয়, তাহা চিৎ-স্বরূপের সংকল্প বা ইচ্ছাশক্তি, এই ইচ্ছাই সৃষ্টির মূল শক্তি, ইহাই নিজের বা নিজ চেতনার মধ্যস্থিত কোন কিছুর বিস্তারসাধন করে, সৃষ্টিসমর্থ ভাব অথবা এক আত্মজ্ঞানের প্রকাশ ঘটায় বা তাহার স্বয়ংক্রিয় শক্তির আবেগ বা আকৃতি অথবা তাহার আত্মানন্দের একটা বিশিষ্ট রূপায়ণ অভিব্যক্ত করে। কিন্তু বিশ্ব যদি সৎস্বরূপের সর্ব্বগত আনন্দ হইতে জাত না হইয়া থাকে, কিন্তু ব্যষ্টিসত্তার বাসনার বশে অবিদ্যাচছন্ন অহংগত খেয়ালখুশিতে ভোগ ও পরিতর্পণের জন্য সৃষ্ট হইয়া থাকে তবে বলিতে হয় বিশ্বপুরুষ বা বিশ্বোত্তর দিব্য পুরুষ বিশ্বের স্রষ্টা বা সাক্ষী নহেন, মনোময় ব্যষ্টিজীবই বিশ্বস্রষ্টা ও বিশ্বদ্রষ্টা। অতীত যুগে মানুষের চিন্তাধারার পুরোভাগে ব্যক্তিসত্তাই এইরূপ এক অতিকায় বিগ্রহরূপে প্রধান স্থান অধিকার করিযাছে এবং তাহার উপর অত্যন্ত গুরুত্ব অর্পণ করা হইয়াছে ; আজিও যদি এই অতিপ্রাধান্য বজায় রাখা যায় তবে হয়ত তাহার একপ্রকাব সৃষ্টিক্ষমতা মানিযা লওয়া যাইতে পাবে ; কেননা চিৎবস্তু জড় প্রকৃতিতে নামিয়া আসিয়া সংস্কৃতির মধ্যে নিজেকে লুকাইবার ফলে চেতনার যে ক্রিয়াধারা প্রকাশ পাইতেছে সেই ক্রিযাব অংশরূপে ব্যষ্টিপুরুষের একটা সায একটা সম্মতি আছে, অথবা অবিদ্যার জীবন গ্রহণ করিবার দিকে তাহার একটা সংকল্প রহিয়াছে। কিন্তু তবুও জগৎ ব্যষ্টিমনেব বিসৃষ্টি অথবা ব্যষ্টিচেতনার অভিনয়ের জন্য তাহাবি দ্বারা সৃষ্ট রঙ্গালয বলিতে পারি না ; অথবা কেবল অহংএর খেলা তাহাব তৃপ্তি তাহাব সিদ্ধি বা অসিদ্ধির ক্ষেত্ররূপেই জগৎ সৃষ্ট হইয়াছে ইহাও স্বীকার করিতে পাবি না। ব্যষ্টির চেয়ে বিশ্ব যে অনেক বড়, ব্যষ্টি যে বিশ্বেবই আশ্রিত বস্তু এই বোধ জাগিলে আমাদের বুদ্ধির পক্ষে আর এরূপ মতবাদে সায দেওয়া অসম্ভব হইয়া পড়ে। বিশ্ব এত বিশাল যে তাহার ক্রিয়াধাবাব এরূপ বিবরণ বিশ্বাসযোগ্য বলিয়া মনে করা যায় না ; একমাত্র বিশ্বশক্তি বা বিশ্বপুরুষ বিশ্বের স্রষ্টা ও আশ্রয়স্থল হইতে পারেন ; ইহার মধ্যে যে শুধু ব্যষ্টিগত সত্য, তাৎপর্য্য বা লক্ষ্য আছে তাহা নহে তাহার বিশ্বগত সত্য, তাৎপর্য্য এবং লক্ষ্যও নিশ্চয়ই আছে।

এই মত অনুসাবে, যখন আদৌ জগৎসৃষ্টি হয় নাই তখন জগৎস্রষ্টারূপে বা সৃজনকার্য্যে অংশগ্রহণকাবী এই ব্যষ্টিসত্তা বর্ত্তমান ছিল এবং অবিদ্যার মধ্যে নামিয়া আসিবার বাসনা বা সম্মতি তাহাতে জাগিয়াছিল ; যে বিশ্বা-

ভীত অতিচেতনা হইতে সে আসিয়াছে এবং অহংগত জীবনযাপনের পরে আবার যাহাতে ফিরিয়া যাইবে, তাহারই মধ্যে কোন উপাদানরূপে ইহা বর্ত্তমান ছিল ; একের মধ্যে বহুর নিত্যবর্ত্তমানতা বিশ্বের একটা মৌলিক তত্ব বলিয়াই আমাদিগকে স্বীকার করিতে হইবে। তাহা হইলে ধারণা করা যাইতে পারে যে একটা সংকল্প বা একটা আবেগ বা একটা চিন্ময় প্রয়োজনের আলোড়ন বিশ্বাতীত অনন্তের মধ্যস্থিত বহুর কতকগুলিকে নিম্নে আক্ষিপ্ত করিয়া অবিদ্যার এই জগৎ সৃষ্টি করিতে বাধ্য করিয়াছে। কিন্তু একত্ব অস্তিত্বের প্রধান তথ্য, বহু একের আশ্রিত, একই বহুর আত্মা, বহু একেরই সত্তায় সত্তাবান একেরই আত্মবিভূতি বলিয়া এই সত্যই বিশ্বসত্তার মূলতত্বও নিয়ন্ত্রণ করিবে। তথায় আমরা দেখি বিশ্বভাব ব্যষ্টিভাবের পূর্ব্ববর্ত্তী, বিশ্বই ব্যষ্টির আত্মপ্রকাশের ক্ষেত্র, বিশ্বাতীত সত্য হইতে জাত হইলেও বিশ্বের মধ্যে বিশ্বগত ভাবেই ব্যষ্টি অবস্থিত। জীবাত্মা বিশ্বাত্মার দ্বারা এবং তাহার উপর নির্ভর করিয়াই এখানে বর্ত্তমান থাকে। ইহা অতি স্পষ্টভাবে বুঝা যায় যে ব্যষ্টি-সত্তার দ্বারা এবং তাহার উপর নির্ভর করিয়া বিশ্বাত্মাকে বর্ত্তমান থাকিতে হয় না। বিশ্বাত্মা ব্যষ্টিসত্তা সমূহের যোগফল বা সচেতন ব্যষ্টিজীবনের দ্বারা সৃষ্ট বহুর একটা সমষ্টি মাত্র নহে, বিশ্বাত্মা বলিয়া যদি কিছু থাকে, তবে তাহা এক অদ্বয় বিশ্বগত চিদ্‌বস্তু হইবে, একই বিশ্বশক্তিকে অবলম্বন করিয়া ক্রিয়া করিবে, এবং বহু যে একেরই আশ্রিত উভয়ের এই মূল সম্বন্ধই এখানে বিশ্বসত্তার ভাবে ও ছন্দে পুনরাবৃত্তি হইবে। ইহা কল্পনাও করিতে পারা যায়না যে, বহু স্বাধীন ভাবে অথবা অদ্বয় বস্তুর ইচ্ছা বা সংকল্প হইতে দূরে গিয়া বিশ্বভাবের অস্তিত্বলাভের বাসনা পোষণ করিবে এবং সেই বাসনার জোরে পরম সচ্চিদা-নন্দকে অগত্যা বা অনিচ্ছাসত্বেও নিশ্চেতনার মধ্যে নামাইয়া আনিবে ; তাহা হইলে সত্য আশ্রয়-আশ্রিতের সম্বন্ধ একেবারে উল্টাইয়া দেওয়া হইবে। বহুর ইচ্ছা বা চিন্ময় আবেগেই সাক্ষাৎভাবে জগৎসৃষ্টি হইয়াছে ইহা হইতে পারে, এমন কি এক অর্থে তাহাই সম্ভব, কিন্তু সে জন্য তাহারও মূলে সচ্চিদানন্দের এক আদি সংকল্প থাকা চাই ; অন্যথায় কোথাও কোন আবেগ দেখা দিতে পারে না, সচ্চিদানন্দের ইচ্ছা বা সংকল্প বিশ্বসংকল্পরূপে প্রথমে জাগে, তাহাই বাসনারূপে রূপান্তরিত হয় কেননা চিদ্‌বস্তুর মধ্যে যাহা ইচ্ছা অহংএর মধ্যে তাহাই কামনারূপে দেখা দেয়। জড় জগতে ব্যষ্টিচেতনার পক্ষে অবিদ্যার আবরণ গ্রহণ সম্ভব হয় যদি তৎপূর্ব্বে একমাত্র যাহার দ্বারা ব্যষ্টিচেতনা

নিয়ন্ত্রিত হয় সেই অদ্বয় অখিলাত্মা নিশ্চেতন প্রকৃতির আবরণ স্বীকার করিয়া লয়েন।

কিন্তু একবার পরাৎপর বিরাট পুরুষের এই সঙ্কল্পই জড় জগৎ সৃষ্টির অপরিহার্য্য নিমিত্ত বা কারণ বলিয়া যদি স্বীকার করি তাহা হইলে আর কামনাকে সৃজনশক্তি বলিতে পারিনা, কেননা পরমপুরুষ বা বিশ্বাত্মায় কামনার কোন স্থান নাই। তাঁহার কোন কামনা থাকিতে পারেনা এই জন্য যে অসম্পূর্ণতা বা অপ্রাচুর্য্যের জন্যই কামনা দেখা দেয়, যাহার উপর অধিকার লাভ হয় নাই যাহা অভুক্ত আছে তাহাকে অধিকার করিবার বা ভোগ করিবার আকাঙ্ক্ষাই কামনা। পরম এবং সর্ব্বগত পুরুষের মধ্যে নিজের সর্ব্ব সত্তার পরমানন্দ আছে, কিন্তু সে আনন্দ কামনা হইতে সম্পূর্ণ পৃথকবস্তু ; যাহা নিজে বিশ্বক্রিয়া হইতে জাত বস্তু, কামনা সেই অপূর্ণ এবং পরিণামশীল অহংএর মধ্যে শুধু দেখা দিতে পারে। তাহাছাড়া যিনি সর্ব্বচেতনা বা চিদ্‌বস্তু তিনি যদি জড়ের নিশ্চেতনার মধ্যে ডুবিতে চাহিয়া থাকেন তবে তাহার কারণ তাহাতে সেইভাবে আত্মবিসৃষ্টি বা আত্মপ্রকাশের এক সম্ভাবনা ছিল। আবার একমাত্র জড় জগৎ সৃষ্টি এবং তথায় নিশ্চেতনা হইতে চিন্ময় চেতনাকে ফুটাইয়া তোলাই সর্ব্বসত্তের আত্মপ্রকাশের একমাত্র সীমিত সম্ভাবনা একথাও স্বীকার করিতে পারিনা। জড়ই যদি প্রকাশিত সত্তার আদ্যাশক্তি এবং একমাত্র রূপ হইত, চিদ্বস্তুর আত্মপ্রকাশের জন্য অচেতনার মধ্য দিয়া জড়কে ভিত্তি করা ছাড়া অন্য কোন উপায় যদি না থাকিত তবে শুধু একথা মানিতে পারিতাম। ইহার ফলে আমরা পরিণামশীল জড়ময় বিশ্বব্রহ্মবাদে ( materialistic evolutionary pantheism) পৌঁছিতাম। এ-মতে আমরা দেখিতাম যে, জগতে যে সমস্ত সত্তা বাস করে তাহারা অদ্বয় বস্তুর বিভিন্ন আত্মা বটে, কিন্তু তাহারা এই জগতেই জাত হয় এবং ঊর্দ্ধ্ব পরিণতির পথে অজৈব, জৈব এবং মনোময় বিগ্রহরূপে ফুটিয়া উঠিতে থাকে এবং অবশেষে তাহাদের পরিণতির শেষ ও চরম ধাপে এক অতিচেতন সর্ব্বাত্মা বা বিশ্বগত অদ্বয় তত্ত্বের মধ্যে পূর্ণ ও অখণ্ড জীবন লাভ করে। সে ক্ষেত্রে স্বীকার করিতে হইবে যে এই মর্ত্ত্যভূমিতেই সব কিছুর উন্মেষ হইয়াছে, জড়বিশ্বের মধ্যস্থিত অদ্বয় তত্ত্ব হইতে তাহারই গোপন সত্তার শক্তিবশে, প্রাণ মন ও জীবাত্মার আবির্ভাব হইয়াছে এবং এই জড় বিশ্বেই তাহাদের প্রত্যেকের পরিপূর্ণ সার্থক পরিণাম ঘটিবে। এমতে এই জড়লোক ভিন্ন অতিচেতনার অন্য কোন ভূমি থাকিতে পারেনা, কারণ

যাহা অতিচেতন তাহাও বিশ্বগত, বিশ্বের বাহিরে কিছু নাই ; জড়াতীত কোন লোক নাই ; জড়ের বাহিরে জড়াতীত কোন তত্ত্বের কোন ক্রিয়া নাই যাহা জড় ভূমির উপর কোন প্রকার চাপ দিতে পারে, পূর্ব্ব হইতে বর্ত্তমান প্রাণ বা মন বলিয়া তেমন কিছু জড় জগতের বাহিরে থাকিতে পারে না।

এক্ষেত্রে যখন প্রশ্ন হয় প্রাণ এবং মন কি, তখন উত্তর দেওয়া যাইতে পারে যে তাহারা জড় বা জড়শক্তি হইতে জাতবস্তু। অথবা বলা হয় যে নিশ্চেতনা হইতে অতিচেতনার দিকে যে পরিণামধারা চলিতেছে তাহার মধ্যে চেতনার রূপেই প্রাণ ও মন ফুটিয়াছে ; চেতনা যেন নিশ্চেতনা ও অতিচেতনার মধ্যে সেতুস্বরূপ ; জ্যোতির্ম্ময় অতিচেতনায় স্বাভাবিক ভাবে পূর্ণ সমাহিত হইবার পূর্ব্বে চিদ্‌বস্তু চেতনার মধ্য দিয়া অপূর্ণরূপে আত্মজ্ঞান লাভ করিতেছে। বৃহত্তর প্রাণভূমি এবং মনোভূমির অস্তিত্ব যদি প্রমাণিত হয় তবে বলা হইবে চরম অতিচেতনার দিকে অভিযাত্রার পথে শুধু মনোময় বা বিষয়ীগতভাবে বা প্রত্যক্ চেতনায় (subjectively) এ সমস্ত সৃষ্ট হইয়াছে, ইহাদের কোন বস্তুগত অস্তিত্ব নাই। কিন্তু মুস্‌কিল এই যে প্রাণ এবং মন জড় হইতে এমন বিভিন্ন বস্তু যে তাহাদিগকে জড় হইতে সৃষ্ট বস্তু মনে করা যায় না ; জড় নিজেই শক্তি হইতে জাত বস্তু, প্রাণ ও মনকেও সেই শক্তির উৎকৃষ্টতর পরিণাম বলিতে হয়। বিশ্বগত এক চিতের অস্তিত্ব যদি স্বীকার করি তাহা হইলে এই শক্তিকেও চিন্ময়ী না বলিয়া পারা যায় না ; তাহা হইলে প্রাণ এবং মনও চিৎশক্তিরই স্বতন্ত্র পরিণাম, চিদ্‌বস্তুরই আত্মপ্রকাশের শক্তি হইয়া দাঁড়ায়। তাহা হইলে কেবলমাত্র চিৎ এবং জড়ের অস্তিত্ব আছে, মাত্র এই দুইটি সত্য পরস্পরের সম্মুখে অবস্থিত রহিয়াছে এবং জড়ই চিতের আত্মপ্রকাশের একমাত্র ভিত্তি এ সমস্ত কথা অযৌক্তিক হইয়া পড়ে, তখন একমাত্র জড়-বিশ্ব আছে, জড়াতীত কিছু নাই এমতে আর আস্থা স্থাপন করা যায় না। চিৎ যে শুধু জড়কে ভিত্তি করিয়া আত্মপ্রকাশ করিতে পারে ইহা আর তখন স্বীকার করা যায় না, বলিতে হয় প্রাণতত্ত্ব বা মনস্তত্ত্বকেও ভিত্তি করিয়া তাহার আত্মপ্রকাশ চলিতে পারে ; মনোময় ও প্রাণময় লোকের অস্তিত্ব তখন অযৌক্তিক থাকে না বরং তাহারা যে আছে তাহাই যুক্তিসঙ্গত মনে হয় ; এমন কি স্থূল জড়তত্ত্বের চেয়ে সাবলীল ও সচেতন সূক্ষ্মভূতময় জগতের অস্তিত্বও অসম্ভব বলিয়া বোধ হয় না

এই প্রসঙ্গে পরস্পরের সহিত সম্বন্ধযুক্ত এবং পরস্পরের উপর নির্ভরশীল

ইহা আমাদের সত্তার বৃহত্তম এবং অত্যুত্তম অংশও নয় ; সত্যবস্তুকে এই মনের একমাত্র সংকীর্ণ ক্ষেত্রের মধ্যে এবং ইহার দৃঢ় প্রাকারের মধ্যস্থিত ভাব ও বস্তুতে নিবদ্ধ করা যায় না।

যদি ইহা বলা যায় যে অন্তরমানসের অনুভব ও সূক্ষ্ম ইন্দ্রিয়ানুভূত প্রতিরূপ গুলি ভ্রান্তিপূর্ণ হইতে পারে, কেননা ইহাদিগকে বিচার করিয়া বুঝিবার পক্ষে কোন নির্দ্দিষ্ট পদ্ধতি বা প্রচলিত কোন মাপকাঠি নাই, তাহা ছাড়া অসাধারণ অলৌকিক বা অপ্রাকৃত ব্যাপারকে নির্বিবচারে, বাহিরে যেরূপ দেখা যায় তেমনি ভাবে মানিয়া লইবার একটা প্রবল ঝোঁক মানুষের মধ্যে আছে সে কথা স্বীকার করি, কিন্তু ভুল করা আমাদের অন্তর্ম্মানস বা অধিচেতন অংশেরই যে একটা বিশেষ অধিকার ইহাত বলিতে পারি না, আমাদের জড়গত মন এবং তাহাব ইন্দ্রিয়গ্রাহ্য প্রমাণের আদর্শ এবং পদ্ধতির মধ্যেও ভুল হইবার প্রচুর সম্ভাবনা আছে ; এইরূপ ভাবের ভুলের সম্ভাবনা আছে বলিয়া আমাদের অনুভূতির এক বৃহৎ এবং মূল্যবান অংশকে আমরা বাদ দিতে চাহিব একথা যুক্তিযুক্ত নহে ; বরং এইজন্যই আরও বিশদভাবে পরীক্ষা ও গবেষণা করিয়া তাহাব তত্ত্বনির্দ্ধারণের উপযোগী নিজস্ব প্রামাণিক পদ্ধতি এবং খাটি মাপকাঠি আমাদিগকে খুঁজিয়া বাহির করিত চেষ্টা করিতে হইবে। আমাদের অন্তর্ম্মুখী বিষয়ীরূপে অবস্থিত প্রত্যক্ চেতনাই আমাদের বাহ্য বিষয়ানুভবের ভিত্তি, এই চেতনাতে যাহা স্থূল বিষয়রূপে অনুভূত হয় তাহাই কেবল সত্য বাকি সমস্ত অবিশ্বাস্য বা মিথ্যা ইহা বলা ঠিক নহে। অধিচেতনাকে ঠিক ভাবে প্রশ্ন করিতে পারিলে সে সত্য সাক্ষ্যই দেয় এবং বাহ্য জড়ের ক্ষেত্রে সে সাক্ষ্য যে সত্য তাহাব প্রমাণ পুনঃপুনঃ পাওয়া যায় ; সেই অধিচেতনাই যখন আমাদের আন্তর রাজ্যের এবং জড়োদ্ভব লোক বা ভূমির সম্বন্ধে আমাদের দৃষ্টি আকর্ষণ করে এবং তথাকার অভিজ্ঞতার কথা বলে বা সাক্ষ্য দেয় তখন তাহাকে তো অগ্রাহ্য করা যায় না। এই সঙ্গে একথাও স্বীকার করি যে কেবল মাত্র বিশ্বাসই সত্যের সাক্ষ্য বা প্রমাণ হইতে পারে না, আরও প্রামাণিক কোন কিছুব উপর দাঁড়াইতে না পারিলে বিশ্বাসকে আমরা গ্রহণ করিতে পারি না। ইহা স্পষ্ট যে কেবল অতীতেব বিশ্বাসই জ্ঞানের উপযুক্ত ভিত্তি হইতে পারে না, যদিও তাহা একেবারে অগ্রাহ্য করাও ঠিক নহে ; কেননা বিশ্বাস মন দিয়া গড়া একটা বস্তু এবং সে গঠনের মধ্যে ভুল থাকিতে পারে ; বিশ্বাস অনেক সময় অন্তর্জগতের খবর বহন করিতে পারে এবং তখন তাহার একটা মূল্য

একটা সার্থকতা আছে ; আরও অনেক বেশী ক্ষেত্রে তাহা খবর বিকৃত করিয়া দেয় কেননা তাহাদিগকে সাধারণতঃ আমাদের বাহ্য জড়গত পরিচিত অনুভূতির ভাষায় তর্জমা করে ; উদাহরণস্বরূপ বলা যাইতে পারে যে জড়াতীত লোক-সমূহের বিন্যাস ও সংস্থান আমরা প্রাকৃত ভৌগলিক দেশে বিন্যাস ও সংস্থান বলিয়া দেখি ; সূক্ষ্মবস্তুর অসাধারণ উচ্চতা বা স্তর বুঝিতে গিয়া আমরা জড়ায় উচ্চতাই বুঝি ; জড় পর্ব্বতের শিখরদেশে দেবতাদের বাসস্থান স্থাপন করি। জড়ের সত্যই হউক অথবা জড়োত্তর সত্যই হউক কোন সত্যই শুধু আমাদের মনের বিশ্বাসের উপর স্থাপনা করা উচিত নহে, সত্যকে প্রতিষ্ঠিত করিতে তাহার অনুভূতি ও অভিজ্ঞতা চাই ; কিন্তু প্রত্যেক ক্ষেত্রে সত্যের প্রকার ভেদে তাহার অনুভূতির প্রকার ভেদ ঘটিবে--বিষয়বস্তু জড়, অধিচেতন বা চিন্ময় যে রূপে আমরা গ্রহণ করিতে সমর্থ হই অনুভবকেও তদনুরূপ ভাবেই দেখা দিতে হইবে ; প্রত্যেক ভূমির প্রামাণিকতা এবং তাৎপর্য্য গভীররূপে বিচার করিয়া দেখিতে হইবে বটে কিন্তু সে বিচারে বিচার্য্য ভূমিরই বিধান গ্রহণ করিতে হইবে, যে চেতনা সে ভূমিতে প্রবেশ করিতে সমর্থ সেই চেতনার দ্বারাই বিচার করিতে হইবে, অন্য ভূমির বিধান লইলে, অথবা যে চেতনা কেবল অন্যভূমির সত্যে নিবদ্ধ সে চেতনার দ্বারা বিচার করিলে চলিবে না ; যদি এইভাবে চলিতে পারি তবেই আমাদের পদক্ষেপ নিশ্চিত হইবে এবং আমরা আমাদের জ্ঞানের পরিধি নিশ্চিতরূপে বাড়াইতে পারিব।

আমাদের অন্তরের অনুভূতিতে জড়াতীত জগৎতথ্যের যে সমস্ত খবর পাই তাহাদিগকে যদি গভীরভাবে পরীক্ষা করিয়া দেখি, মানবের জ্ঞানসাধনার আদিযুগ হইতে এইরূপ খবরের যে সমস্ত বিবরণ আছে তাহাদের সহিত নিজে-দের এই সমস্ত অনুভূতি যদি মিলাইয়া ও তুলনা করিয়া বুঝি এবং এ সমস্তের একটা ব্যাখ্যা দেওয়ার চেষ্টা ও তাহাদের একটা সংক্ষিপ্ত বিবরণ যদি সংগ্রহ করি, তাহা হইলে দেখিতে পাইব যে এই সমস্ত আন্তর অনুভূতি সত্তা ও চেতনার বৃহত্তর ভূমিসকলের অস্তিত্ব এবং আমাদের উপর তাহাদের ক্রিয়ার ও তজ্জনিত প্রভাবের পরিচয় আমাদের নিকট অতি অন্তরঙ্গভাবে উপস্থিত করে ; সংকীর্ণ পার্থিবসূত্রে বাঁধা যে শুদ্ধ জড়ভূমির কথা আমরা জানি, এই সমস্ত লোক তাহার সঙ্কীর্ণ সত্তা ও ক্রিয়ার বাহিরে অবস্থিত। বৃহত্তব সত্তার এই সমস্ত ভূমি যে আমাদের সত্তা ও চেতনা হইতে সম্পূর্ণ পৃথক হইয়া দূরে অবস্থিত আছে ইহা সত্য নহে ; কেননা যদিও তাহারা নিজেদের মধ্যে নিজেরা অবস্থিত এবং

তাহাদের সত্তা ও অভিজ্ঞতার স্বকীয় বিশিষ্ট রূপায়ণ, নিজস্ব ভাবের প্রকাশ ও ক্রিয়াধারা আছে তথাপি তাহারা তাহাদের অদৃশ্য আবেশ ও প্রভাব লইয়া আমাদের জড়ভূমির মধ্যে অনুপ্রবিষ্ট হইয়া এবং সে ভূমিকে ঘিরিয়া বর্ত্তমান আছে এবং মনে হয় এখানে জড়-জগতের ক্রিয়া ও বস্তুরাজির পশ্চাতে তাহাদের শক্তি রহিয়াছে। এই সমস্ত ভূমির সংস্পর্শে প্রধানতঃ আমাদের মধ্যে দুই ভাবের অনুভূতি জাগে; একটি সম্পূর্ণ অন্তর্ম্মুখী অন্তর-চেতনাতে অনুভূতি, যদিও তাহা বলিয়া তাহা অস্পষ্ট বা অনুজ্জ্বল নয়; অপরটি প্রধানতঃ বহির্ম্মুখী চেতনাতে বাহিরে বিষয়রূপে অনুভূতি। অন্তর্ম্মুখী অনুভবে আমরা দেখিতে পাই যে যাহা এখানে প্রাণময় আকৃতি, প্রাণময় সংবেগ বা প্রাণময় রূপায়ণরূপে ফুটিয়া উঠিতেছে তাহা প্রাণলোকে আরও বৃহৎ ও সূক্ষ্মরূপে আরও সাবলীল-ভাবে সম্ভাবনাসমূহের বৃহত্তর পরিধির মধ্যে পূর্ব্ব হইতে বর্ত্তমান আছে, এবং এই সমস্ত স্থায়ী শক্তি ও রূপায়ণসমূহ পার্থিব জগতে আত্মপ্রকাশ করিবার জন্য আমাদিগকে চাপ দিতেছে; কিন্তু এখানকার বাধা অতিক্রম করিয়া তাহার এক অংশ মাত্র প্রকাশ হইতে সমর্থ হইতেছে এবং অংশতঃ যেটুকু উন্মিষিত হইয়া উঠিতেছে তাহাকেও জড়জগতের পরিবেশে জড়ের বিধান মানিয়া জড়জগতের উপযোগীরূপে আত্মপ্রকাশ করিতে হইতেছে। সাধারণতঃ আমাদের উপর এই সমস্ত উচ্চভূমির ক্রিয়া আমাদের অজ্ঞাতসারেই চলে; তাহাদের শক্তি ও প্রভাব যে আমাদের উপরে ক্রিয়া করিতেছে তাহা আমরা জানি না; তাহাদের প্রভাব ও আবেশকে আমাদের প্রাণমনের বিসৃষ্টি বলিয়া ভুল করি, এমন কি যখন আমাদের বিচার-বুদ্ধি ও ইচ্ছাশক্তি তাহাদিগকে উড়াইয়া দিতে চায় এবং তাহাদিগের দ্বারা যাহাতে প্রভাবিত না হয় তজ্জন্য চেষ্টারত থাকে তখনও তাহাদিগকে আমাদের প্রাণ ও মনের সৃষ্ট বস্তু বলিয়া মনে করি; কিন্তু যখন আমরা সংকীর্ণ বহিশ্চেতনা হইতে সরিয়া গিয়া অন্তরের গভীরে প্রবেশ করি ও সূক্ষ্মদৃষ্টিশক্তি লাভ করি এবং গভীরতর চেতনাকে জাগাইয়া তুলি তখন এই সমস্ত ক্রিয়ার মূল উৎসের খবর পাই এবং তাহাদের ক্রিয়া ও ক্রিয়াধারা পর্য্যবেক্ষণ করিতে পারি তখন তাহাদিগকে গ্রহণ, বর্জন অথবা তাহাদের রূপান্তর-সাধন করিতে সক্ষম হই, আমাদের মন ইচ্ছা প্রাণ ও অঙ্গ-প্রত্যঙ্গে তাহাদিগকে প্রবেশ করিতে এবং এসমস্ত তাহাদিগকে ব্যবহার করিবার অধিকার দিতে অথবা না দিতে পারি। ঠিক তেমনিভাবে আমরা বৃহত্তর মনোলোকের সম্বন্ধেও সচেতন হইতে পারি, সেখানে দেখিতে পাই মনের কত খেলা, কত

অনুভূতি, নানাপ্রকার মনোময় রূপায়ণের কত অজস্র প্রাচুর্য্য এবং বৃহত্তর সাবলীলতার কত বৈচিত্র্য রহিয়াছে, তখন অনুভব করি যে আমাদের সহিত তাহাদের সংস্পর্শ ঘটিতেছে, অনুভব করি যে যেমন অব্যক্তভাবে প্রাণময় লোক হইতে প্রাণের উপর প্রভাব ও শক্তির বিস্তার হয় ঠিক তেমনিভাবে মনোময় লোক হইতেও মনের উপর শক্তি ও প্রভাব আসিয়া পড়ে। এই জাতীয় অনুভূতি প্রধানতঃ অন্তর্মুখী চেতনায় দেখা দেয়, তথায় ভাব বা ভাবনার, ব্যঞ্জনার, অবেগময় রূপায়ণের, ইন্দ্রিয়ানুভূতির, প্রবৃত্তির, ক্রিয়ার সক্রিয়ভাবে অনুভূতিলাভের একটা চাপ আসিয়া পড়ে। খুঁজিলে হয়ত দেখিতে পাওয়া যায় যে এ চাপের অনেক অংশ আমাদের নিজেরই অধিচেতন সত্তা অথবা আমাদের এই জগতেরই বিশ্বগত প্রাণ শক্তি ও মনঃশক্তির ভাণ্ডার হইতে আসে, তথাপি তাহার মধ্যে এমন উপাদান থাকে যাহা স্থায়ী অতিপ্রাকৃত জগৎ হইতে যে আগত তাহার ছাপ সুস্পষ্টভাবে অঙ্কিত দেখা যায়।

উর্দ্ধ্বলোকের সঙ্গে সংস্পর্শ এখানেই শেষ হয় না; কেননা আমাদের প্রাণ ও মনোময় অংশের কাছে অন্তর্মুখী দৃষ্টিতে বিষয়রূপে অনুভব করা যায় (subjective-objective experience) তেমন একটা বিপুল রাজ্য খুলিয়া যাইতে পারে সে অনুভবে এই সমস্ত ভূমি শুধু সত্তা ও চেতনার অন্তর্মুখী বিস্তার বলিয়া আর মনে হয় না, তাহারা স্বতন্ত্র লোক বা জগৎরূপে দেখা দেয়; কেননা তখন দেখি আমাদের এই জগতে অনুভূতি যে ভাবে সংহত ও বিন্যস্ত হইয়া উঠে সেখানেও তদ্রূপ কিন্তু সেখানকার সংস্থানের বা বিন্যাসের পরিকল্পনা, ক্রিয়ার ধারা ও বিধান স্বতন্ত্র ও বিভিন্ন এবং যে উপাদানের মধ্যে তাহা রূপায়িত হইয়া উঠে তাহাও জড়াতীত প্রকৃতির অন্তর্ভুক্ত। পৃথিবীর মত সে সব লোকেও সত্তা সকলের অস্তিত্ব আছে, তাহাদের রূপ আছে বা তাহারা রূপ গ্রহণ করে অথবা দৈহিক উপাদানের মধ্যে আত্মপ্রকাশ করে বা স্বভাবতই প্রকাশিত হয় কিন্তু সে উপাদান এখানকার মত স্থূল জড়বস্তু নয়; তাহা অনেক সূক্ষ্ম, শুধু সূক্ষ্মেন্দ্রিয়গ্রাহ্য, এক অজড় রূপময় বস্তু। সাধারণতঃ এই সমস্ত লোক এবং এই সমস্ত সত্তার সঙ্গে আমাদের এবং আমাদের জীবনের কোন যোগ নাই, তাহারা আমাদের উপর কোন প্রভাব বিস্তার করে না; কিন্তু আবার অনেকসময় তাহারা গোপনে ভূলোক অর্থাৎ আমাদের এই পার্থিব জগতের সহিত যুক্ত হয়, তখন আমাদের অন্তর্মুখী চেতনায় যাহাদের অনুভূতি লাভ করিতে পারি এমন বিশ্বশক্তি ও প্রভাবসকলের আদেশ তাহারা পালন করে অথবা তাহাদের

বাহন ও যন্ত্ররূপে ক্রিয়া করে, তাই তাহাদের মধ্য দিয়া সেই সমস্ত শক্তি ও প্রভাব আমাদের উপর আসিয়া পড়ে ; অথবা কখন কখন তাহারা নিজেরাই উদ্যোগী হইয়া পার্থিব জীবনের, তাহার কাজকর্ম্মের, তাহার লক্ষ্যের বা তাহার ঘটনাস্রোতের মধ্যে আসিয়া ক্রিয়া করে। এই সমস্ত সত্তার নিকট আমরা উপকার বা অপকার লাভ করিতে পারি, ইহারা আমাদিগকে সুপথে বা কুপথে চালাইতে পারে ; এমন কি আমরা তাহাদের দ্বারা প্রভাবিত হইতে, তাহাদের আক্রমণে বা আধিপত্যে এমনভাবে আবিষ্ট হইয়া পড়িতে পারি যে তাহাদের নিজেদের সু অথবা কু উদ্দেশ্য সাধনের যন্ত্র হইয়া দাঁড়াইতে আমাদের বাধে না। মধ্যে মধ্যে এক এক সময়ে পার্থিব জীবনেব প্রগতি যেন জড়াতীত দুই জাতীয় শক্তির এক বিবাট যুদ্ধ-ক্ষেত্র বলিয়া বোধ হয়, সে যুদ্ধের এক পক্ষে থাকে সেই সমস্ত শুভ শক্তি যাহারা জড়জগতে আত্মার আত্মপ্রকাশ এবং আমাদের ক্রমপরিণতির উর্দ্ধাভিমুখী সাধনাকে জয়যুক্ত ও প্রভাময় করিয়া তুলিতে চায়, অপর পক্ষে দেখা দেয় সেই সমস্ত অশুভ শক্তি যাহারা সেই সাধনাকে পথভ্রষ্ট খর্ব্ব ব্যাহত এমন কি বিধ্বস্ত কবিতে চায়। এই সমস্ত সত্তা বা শক্তির কোন কোনটি আমাদের কাছে দিব্য, কোন কোনটি আসুর রাক্ষস বা পৈশাচিক ; দিব্য হইল তাহারা যাহাবা জ্যোতির্ম্ময়, মানুষেব পবমহিতৈষী এবং মহাবীর্য্যশালী সহায়, আসুর বা রাক্ষস জাতীয় হইল তাহারা যাহাবা অমিত কিন্তু অনিয়ন্ত্রিত বলশালী, যাহারা প্রায়ই মানুষের মধ্যে প্রবৃত্তিব তাণ্ডবলীলা সৃষ্টি করে বা তাহার অন্তর্জগতে এমন একটা বিবাট ও ভীষণ বিপ্লব অথবা এমন ক্রিয়াধারা আনয়ন করে যাহার প্রচণ্ড সংবেগ মানুষেব সাধ্যের অতীত। তাহা ছাড়া আর এক ধরনের প্রভাব সান্নিধ্য বা সত্তার অনুভব আমরা লাভ করিতে পারি যাহা জড়োত্তর জগতের বস্তু বলিয়া মনে হয় না কিন্তু বোধ হয় তাহা এই ভূলোকের অন্তস্তলে যাহা গোপনে লুক্কায়িত আছে তেমন পার্থিব উপাদানে গঠিত কোন বস্তু। যেমন জড়াতীত বিষয়ের সংস্পর্শে আসা সম্ভব তেমনি যাহারা এক সময়ে দেহধারী সত্তারূপে এ জগতে বর্ত্তমান ছিল এবং যাহারা এই সমস্ত ভূমিতে জড়াতীত অবস্থার মধ্যে প্রবিষ্ট হইয়াছে তাহাদের চেতনার সহিত আমাদের চেতনার সংস্পর্শ ঘটিতে পারে, এই সংস্পর্শ শুধু অন্তর্ম্মুখী চেতনায় বা অনুভূতির বিষয়বস্তুরূপে—অন্ততঃপক্ষে চেতনায় বিষয়রূপে পরিণত হইলে—এই উভয়ভাবে হইতে পাবে। চেতনার অন্তর্মুখী অনুভূতি অথবা সূক্ষ্ম ইন্দ্রিয়বোধের মধ্য দিয়া এই সমস্ত লোকের সংস্পর্শ আমরা লাভ করিতে পারি, কিন্তু শুধু তাহাই

নহে, আমাদের অধিচেতনার কতকগুলি বিশেষ অবস্থায় ইহাদিগকে অতিক্রম করিয়া বস্তুতঃ এই সমস্ত অপ্রাকৃত লোকে প্রবেশলাভ করিতে এবং সাক্ষাৎ-ভাবে তাহাদের কোন কোন গোপনরহস্য অবগত হইতে পারি। এই সমস্ত অপ্রাকৃত অনুভূতির মধ্যে যাহা অধিকতর বস্তুভাবাপন্ন তাহা প্রাচীনযুগে মানুষের কল্পনাকে প্রবলভাবে আকৃষ্ট করিয়াছিল। কিন্তু সাধারণ লোকের মূঢ় সংস্কার ইহাদিগকে স্থূল বস্তুরূপে বিবৃত করিয়াছে, আমাদের পরিচিত পার্থিব জগতের সঙ্গে অযথাভাবে যুক্ত এবং ইহাদের স্বরূপ বিকৃত করিয়া দেখিয়াছে ; কেননা সব কিছুকে আমাদের নিজস্ব অনুভবের উপযোগী ভাষায় ও প্রতীকে তর্জ্জমা করিয়া দেখাই আমাদের মনের সাধারণ ধর্ম্ম।

মোটের উপর অতীত সকল যুগেই জড়োত্তর জগতের সম্বন্ধে সাধারণ মানুষের বিশ্বাস ও অনুভূতির পরিধি এবং প্রকৃতি এই একরূপই ছিল বলিয়া মনে হয় ; হয়ত তাহাদের নাম ও রূপ পৃথক হইয়াছে কিন্তু তাহাদের অনুভবের সাধারণ আকৃতি ও প্রকৃতির মধ্যে সকল দেশে এবং সকল কালে অতি বিস্ময়কর এক সাদৃশ্য দেখা গিয়াছে। অতিপ্রাকৃত অভিজ্ঞতা সম্বন্ধে এই অটল বিশ্বাস ও স্তূপাকার অনুভূতির ঠিক কি মূল্য দিব? শুধু আকস্মিকভাবে বিচ্ছিন্নভাবে অবগত অনৈসর্গিক ব্যাপার রূপে নয় পরন্তু কতকটা অন্তরঙ্গভাবে যে এই সমস্ত লোকের সংস্পর্শে আসিয়াছে তাহার পক্ষে এ সমস্ত কেবল কুসংস্কার বা ভ্রান্তি বলা সম্ভব নহে ; কেননা এ সমস্ত অনুভূতি এরূপ দৃঢ়তার সহিত আসে, তাহারা এমন বাস্তব ও কার্য্যকরী, তাহাদের প্রভাব এমন সংহত, ক্রিয়ায় ও তাহার পরিণামে তাহারা পুনঃপুনঃ এমনভাবে সমর্থিত হয় যে তাহাদিগকে উড়াইয়া দেওয়া যায় না ; আমাদের অনুভবের এদিকের শক্তিকে মনন দ্বারা সংহত ও সুবিন্যস্ত করা ইহার একটা প্রকৃত মূল্যাবধারণ এবং সুসঙ্গত ব্যাখ্যা দেওয়ার চেষ্টা করা অপরিহার্য্য হইয়া পড়ে।

এই একটা ব্যাখ্যা দেওয়া যাইতে পারে যে মৃত্যুর পরে জড়াতীত যে সকল লোকে মানুষ বাস করে অথবা বাস করে বলিয়া মনে করে সে সমস্ত লোক সে নিজেই সৃষ্টি করিয়াছে ; প্রাচীন ভাষায় বলা হয় যে সে নিজেই দেবতাগণকে সৃষ্টি করিয়াছে, এমন কি এতদূর পর্য্যন্ত দাবি করা হয় যে ঈশ্বরও মানুষের দ্বারা সৃষ্ট হইয়াছেন, ঈশ্বর তাহার চেতনার একটা কল্পনা একটা বিভ্রম, আজ মানুষ তাহাকে উড়াইয়া দিতে সমর্থ হইয়াছে। চেতনার পরিণতির সঙ্গে সঙ্গে মানুষই কল্পনার জাল বুনিয়া এই সম মিথ্যাবস্তু সৃষ্টি করিয়াছে এবং নিজ

রচিত সেই মিথ্যার জালে নিজে বন্দী হইয়া বাস করিতেছে; এক ধরণের ক্রিয়া ও গতির ফলে তাহার কল্পনার এই অবাস্তব রূপ বজায় রহিয়াছে। কিন্তু এসমস্ত শুদ্ধ কল্পনা নয়, তাহাদিগকে কেবল ততক্ষণই কল্পনা বলিয়া মনে করিতে পারি যতক্ষণ যে বস্তুকে তাহারা নির্দ্দেশ করে, তাহা যতই আশ্চর্য্য-ভাবে হউক না কেন, আমাদের অনুভূতির মধ্যে আসিয়া না পড়ে। তথাপি শেষ পর্য্যন্ত তাহারা কল্পনা বা মিথ্যাবস্তু হইতে পারে, সৃষ্টিশীলা চিৎশক্তি আপনার ভাবসংবেগকে মূর্ত্ত করিয়া তুলিবার জন্য হয়ত এ কল্পনা ব্যবহার করিতেছে; কল্পনার বীর্য্যশালী এই সমস্ত মূর্ত্ত বিগ্রহ রূপায়িত হইয়া সূক্ষ্ম-ভৌতিক চিন্তালোকে হয়ত স্থায়ী হয় এবং তথা হইতে তাহারা তাহাদের স্রষ্টার উপর প্রভাব বিস্তার করে, যদি তাহাই হয় তবে আমরা মনে করিতে পারি যে জড়াতীত লোক সকলও এমনিভাবে কল্পনারচিত বস্তু। কিন্তু অন্তর্ম্মুখী চেতনার কল্পনার দ্বারা এই সমস্ত জগৎ ও সত্তার সৃষ্টি যদি সম্ভব হয় তাহা হইলে স্থূল বস্তুজগৎও চেতনার এমন কি আমাদের ব্যষ্টিচেতনার কল্পনা হইতে পারে; চেতনার পক্ষে নিজেই অনাদি নিশ্চেতনার একটা অলীক কল্পনা হইতেই বা বাধা কি? এমনভাবের যুক্তিধারা অনুসরণ করিতে গেলে আমরা বিশ্ব-সম্বন্ধে সেই মতবাদে ফিরিয়া যাই যাহাতে সর্ব্বপ্রসবিনী এক নিশ্চেতনা যাহা হইতে সর্ব্ববস্তু জাত হয়, এবং এক অবিদ্যা যাহা সর্ব্ববস্তু সৃষ্টি করে তাহারাই হয় শুধু সত্য বস্তু, অন্য সব কিছুর উপর পড়ে মিথ্যার একপ্রকার করালছায়া; এবং ইহা হইতে পারে যে এক অতিচেতন বা অচেতন নৈর্ব্বক্তিক সত্তা আছে যাহার উদাসীনতার মধ্যে অবশেষে সকল বস্তুই ফিরিয়া বা ডুবিয়া যায় অথবা বিলয়প্রাপ্ত হয়।

কিন্তু যেখানে কিছুই ছিল না সেখানে মানুষের মন যে শুধু শূন্যের মধ্যে শূন্যের উপর ভিত্তি করিয়া কোন উপাদান না লইয়া যেখানে কোন জগৎ ছিল না তথায় এইভাবে একটা জগৎ সৃষ্টি করিতে পারে এমন কোন প্রমাণ নাই, তাহার কোন সম্ভাবনাও নাই, যদিও একথা মানিতে পারি যে পূর্ব্ব হইতে বর্ত্তমান কোন জগতে কিছু যোগ করিয়া দিবার বা কিছু পরিবর্ত্তন সাধন করিবার শক্তি মনের আছে। বস্তুতঃ মনের অসাধারণ শক্তি আছে, এত শক্তি আছে যে আমরা তাহা সহজে কল্পনাও করিতে পারি না; ইহা এমন সকল রূপায়ণ গড়িয়া তুলিতে পারে যাহা আমাদের নিজের এবং অপরের চেতনা ও জীবনের উপর প্রভাব বিস্তার করিতে পারে, এমন কি অচেতন জড়কেও প্রভাবিত

করিতে পারে ; কিন্তু তৎসত্ত্বেও মহাশূন্যে সম্পূর্ণ নূতন কিছু সৃষ্টি করা তাহার সাধ্যাতীত। শুধু এইটুকু আমরা সাহস করিয়া বলিতে পারি যে মানবমনের যেমন পরিণতি হইতে থাকে তেমনি সে তাহার কাছে যাহা নূতন, সত্তা ও চেতনার সেই সমস্ত ভূমিতে প্রবেশ করিতে এবং তাহাদের সহিত সম্বন্ধযুক্ত হইতে পারে কিন্তু তাহার কাছে তাহারা নূতন হইলেও তাহার নিজের দ্বারা তাহারা সৃষ্ট নহে, সর্ব্ব সতের মধ্যে তাহাদের অস্তিত্ব পূর্ব্ব হইতেই বর্ত্তমান ছিল। অন্তরের অনুভূতির বিবৃদ্ধির সঙ্গে সঙ্গে মানুষ তাহার নিজের সত্তার মধ্যে নূতন নূতন স্তর বা ভূমির সন্ধান পায়, তাহার অন্তশ্চেতনার বিভিন্ন কেন্দ্রের গোপনগ্রন্থি-সকল যেমন ছিন্ন হইতে থাকে সে তাহাদের মধ্য দিয়া এই সমস্ত বৃহত্তর রাজ্যের ধারণা করিতে, সাক্ষাৎভাবে তাহাদের নিকট হইতে শক্তি ও প্রভাব লাভ করিতে, তাহাদের মধ্যে অনুপ্রবিষ্ট হইতে, তাহার প্রাকৃত মন ও অন্তরিন্দ্রিয়ে তাহাদের প্রতিচ্ছবি ফুটাইয়া তুলিতে সমর্থ হয়। মানুষ এই সমস্ত জড়াতীত লোকের প্রতিচ্ছবি, প্রতীকরূপ বা ভাববিগ্রহ সৃষ্টি করে এবং মনের সাহায্যে তাহাদের লইয়া কারবার করিতে পারে ; কেবল এই অর্থে বলিতে পারি যে ভগবানের যে মূর্ত্তির উপাসনা করে তাহা সে নিজেই গড়িয়া লয়, এই অর্থেই সে দেবতাগণের রূপ, নিজের মধ্যে নূতন ভূমি ও নূতন জগৎ সৃষ্টি করে ; এই সমস্ত রূপ ও প্রতিচ্ছবির মধ্য দিয়া আমাদের অস্তিত্বের শীর্ষদেশে অবস্থিত সত্য জগৎ এবং সত্য শক্তিসকল জড়জগতের মধ্যস্থিত চেতনাকে অধিকার করিতে পারে ; সেই চেতনাতে তাহাদের শক্তিপ্রপাত নামিয়া আসিতে তাহাদের উচ্চতর সত্তার আলোকে সে চেতনার রূপান্তর সাধিত হইতে পারে। কিন্তু ইহার অর্থ সত্তার উচ্চতর লোক সকল সৃষ্টি করা নহে ; জড়জগতে অবস্থিত আত্মার চেতনা যেমন নিশ্চেতনা হইতে বিকশিত ও বিবৃদ্ধ হইয়া উঠিতে থাকে তেমনি তাহার কাছে এই সমস্ত লোক আত্মপ্রকাশ করে। উচ্চতর জগতের শক্তিপ্রপাত গ্রহণ করিয়াই এখানে তাহাদের রূপসৃষ্টি সাধিত হয় ; আমাদেরই সত্তার উচ্চতর ভূমির সহিত আমাদের যে সত্যসম্বন্ধ নিশ্চেতন জড়ের আবরণে আবৃত ছিল বলিয়া দেখা যাইতেছিল না তাহাকে আবিষ্কার করিয়া এই জড়ভূমিতে আমাদের অন্তর্জীবনের এই রূপ সম্প্রসারণ ঘটে। এই আবরণ রহিয়াছে, কেননা দেহস্থিত আত্মা এই আবরণের পশ্চাতে তাহার বৃহত্তর সম্ভাবনাসকল লুকাইয়া রাখিয়াছে, যাহাতে জড়জগতে তাহার যে প্রাথমিক কার্য্য আছে তাহাতে তাহার চেতনা ও শক্তিকে ঐকান্তিকভাবে অভিনিবিষ্ট করিতে পারিবে,

কিন্তু আদিকাণ্ডের এই আয়োজনের পরবর্ত্তী কাণ্ডকে আসিতে হইলে এই আবরণকে অন্ততঃ আংশিকভাবে সরাইয়া ফেলিতে হইবে অথবা তাহাকে এমন ভাবে দীণ বা ছিন্ন করিতে হইবে যাহাতে মন প্রাণ ও চিদ্‌বস্তুর উচ্চতর ভূমিসকল মর্ত্ত্যজীবনের উপর তাহাদের তাৎপর্য্যের ধারা ঢালিয়া দিতে পারে।

এমনও কল্পনা করা যাইতে পারে যে, জড়বিশ্ব সৃষ্টির পরে তাহার পরিণাম-ধারার সহায় অথবা এক অর্থে তাহার স্বাভাবিক ফলরূপে এই সমস্ত ঊর্দ্ধ্বভূমি এবং লোকসকল সৃষ্ট হইয়াছে। একমাত্র যাহাকে সে জানে, যাহাকে সে বিশ্লেষণ করিয়া দেখিয়াছে এবং যাহার উপর সে আধিপত্যবিস্তার করিতে আরম্ভ করিয়াছে এবং যাহাকে লইয়া কারবার করিতে সে অভ্যস্ত হইয়াছে, জড়ময় মন সেই জড় বিশ্বকেই তাহার সকল ভাব ও ভাবনার আদি বিন্দু মনে করিয়া যাত্রারম্ভ করিয়াছে বলিয়া সে এই মতবাদ পোষণ করে; তাই সেই জড়ময় মন জড়াতীত লোকসকল স্বীকার করিতে যদি বাধ্য হয় তবে জড়বিশ্বের পরে তাহারা সৃষ্ট হইয়াছে এ ধারণা সে বেশ সহজেই মানিয়া লইতে পারে; নিশ্চিতরূপে নিশ্চেতনা এবং জড়বিশ্ব হইতে যেমন আমাদের পরিণামধারা উদ্ভূত হইয়া জড় বিশ্বের মধ্যে প্রবাহিত হইতেছে এক্ষেত্রে তেমনি নিশ্চেতনা ও জড়কে সকল সত্তার উৎপত্তির আদিবিন্দু এবং আশ্রয় বা আধার মনে করিয়া সে মন তৃপ্ত হইতে পারে। আমরা জড়কেই প্রথম জানিতে পারিয়াছি, মনে হয় জড়ই একমাত্র বস্তু যাহা নিশ্চয়রূপে বর্ত্তমান আছে, তাহাকেই কেবল আমরা নিশ্চিতরূপে জানিতে পারি এই জন্য জড় বা জড়শক্তিকে আদি সদ্‌বস্তু বলিয়া যখন মানিয়া লইয়াছি, তখন আমরা চিন্ময় ও জড়াতীত বস্তু সকল জড়তত্ত্বের* সুনিশ্চিত ভিত্তির উপর স্থাপিত করিতে পারি। কিন্তু প্রশ্ন হইবে, তাহা হইলে এই সমস্ত লোক কোন্ শক্তির বশে, কাহাকে নিমিত্ত করিয়া কিরূপে সৃষ্ট হইল? উত্তরে বলা হইতে পারে যে নিশ্চেতনা হইতে যখন প্রাণ ও মনের উন্মেষ ও পরিণতি হইল তখন সেই সঙ্গে তাহারাই জগদ্‌বাসী নিখিল প্রাণীর অধিচেতনায় এই সমস্ত অন্যজগৎ ও ভূমি ফুটাইয়া তুলিয়াছে। অধিচেতন পুরুষের কাছে জীবনে এবং মৃত্যুর পরেও—কেননা এই অন্তরপুরুষ মৃত্যুর পরও বাঁচিয়া থাকে—এ সমস্ত জগৎ সত্য বলিয়াই মনে হইতে পারে,

* মনে হয় যেন ঋগ্বেদের কোন কোন বাক্যে এ মতের সায় আছে। পৃথিবীকে বা পৃথ্বী-তত্ত্বকে সেখানে সকল লোকের প্রতিষ্ঠা অথবা সপ্তলোককে পৃথিবীর সাতটি ভূমি বলিয়া বর্ণনা করা হইয়াছে।

কেননা তাহার বিপুলতর চেতনায় এ সমস্ত বোধগম্যরূপেই বর্ত্তমান থাকে; অধিচেতন পুরুষ এই সমস্ত জগৎ অন্য বস্তু হইতে উৎপন্ন মনে করিলেও তাহারা যে সত্য এই নিশ্চিত বোধ লইয়া এ সমস্ত জগতে বিচরণ করিবে এবং তাহার অনুভূতি বহিশ্চেতন সত্তার মধ্যে বিশ্বাস বা কল্পনার আকারে সঞ্চারিত করিবে। চেতনাকেই যদি স্বষ্টির প্রকৃতশক্তি বলিয়া গ্রহণ করি সর্ব্ববস্তুই যদি চেতনার রূপায়ণ হয় তবে এ বিবরণ অসম্ভব নাও হইতে পারে কিন্তু জড়ময় মন জড়াতীত ভূমিসকলকে যেমন অবাস্তব বা অনতিবাস্তব বলিতে চায় তেমন বলা আর চলে না; তখন স্বীকার করিতে হয় জড় জগৎ অথবা প্রাকৃত অনুভবের ভূমি যতখানি সত্য এ সমস্ত লোকও ঠিক ততখানিই সত্য।

যদি এই ভাবে অথবা অন্য কোন ভাবে নিশ্চেতনা হইতে কোন বৃহত্তর গোপন পরিণামের বশে উচ্চতর লোক সকল, আদিতে জড় জগৎ স্বষ্টির পরে স্বষ্ট হইয়া থাকে তাহা হইলেও মানিতে হইবে যে তাহা অখিলাত্মার আত্মস্ফুরণের দ্বারাই সম্ভব হইয়াছে, অবশ্য কোন্ ধারা বা পদ্ধতি অবলম্বন করিয়া সে স্ফুরণ সম্ভব হইয়াছে তাহা আমরা জানি না, তবে বলিতে হয় যে তাহা এখানকার পরিণতির একটা আনুষঙ্গিক ব্যাপার অথবা বৃহত্তর পরিণাম রূপে তিনি ইহা ঘটাইয়াছেন যাহাতে মন প্রাণ এবং চেতনা এক বৃহত্তর ক্ষেত্রে স্বাধীনতর ভাবে বিচরণ করিতে এবং এই সমস্ত বৃহত্তর শক্তি ও অনুভূতির প্রতিধ্বনি জড়ের মধ্যে তাহার আত্মপ্রকাশের ক্ষেত্রে ফুটাইয়া তুলিতে পারে। কিন্তু এ সিদ্ধান্তের বিরুদ্ধে আসিয়া এই তথ্য দাঁড়ায় যে আমরা আমাদের অনুভূতিতে এবং অধ্যাত্ম-দৃষ্টিতে দেখিতে পাই যে এ সমস্ত উচ্চতর লোক কোন প্রকারেই জড় বিশ্বের ভিত্তির উপর স্থাপিত নয়, কোনরূপেই তাহাদিগকে জড় বিশ্বের পরিণাম বলা চলে না, বরং দেখা যায় তাহারাই বৃহত্তর বস্তু, তাহাদের মধ্যে চেতনার বৃহত্তর ও স্বাধীনতর প্রসারতা আছে এবং জড়ভূমির ক্রিয়াবলি এই সমস্ত বৃহত্তর ভূমির উৎপত্তিস্থান নয় বরং পরিণাম বলিয়াই যেন মনে হয়, মনে হয় যেন জড়ভূমির সকল ক্রিয়ার মূল উৎস জড়োত্তর এই সকল ভূমিতেই রহিয়াছে, এমন কি জড়-জগতের পরিণাম প্রচেষ্টাও অংশত তাহাদের উপর নির্ভর করিতেছে। অধি-মানস এবং প্রাণ ও মনের উর্দ্ধ লোক বা স্তর হইতে অমিত শক্তির প্রভাব ও ঘটনার স্রোত প্রচ্ছন্নভাবে আমাদের উপর নামিয়া আসে কিন্তু এই সমস্তের মধ্যে একটা অংশ বা নির্ব্বাচিত অতি অল্পসংখ্যক মাত্র এখানে প্রকাশ্যে অভিনয় করিতে বা জড় জগতের মধ্যে আত্মপ্রকাশ করিতে পারে; বাকি সকল

জড়ের রূপে রূপায়িত হইবার জড়ের ভাষায় আত্মপ্রকাশ করিবার জন্য উপযুক্ত সময় ও সুযোগের প্রতীক্ষায়, যে পার্থিব * পরিণামে চিৎসত্তার সমস্ত শক্তিই প্রস্ফুরিত ও পরিণত হইয়া উঠিবে, তাহার মধ্যে তাহাদের যথাযোগ্য ভূমিকা অভিনয় করিবার জন্য অপেক্ষা করিতে থাকে।

অন্য জগৎ সকলের এই প্রকৃতি, এই প্রাকৃত ভূমিকে এবং আমাদের জীবন-নাট্যের অভিনয়কে মুখ্যস্থান দেওয়ার দিকে আমাদের সকল প্রয়াস ব্যর্থ করিয়া দেয়। ঈশ্বরকে আমাদের চেতনার দ্বারা সৃষ্ট একটি মিথ্যাবস্তু বলিতে পারি না, বরং আমরাই জড় সত্তার মধ্যে ঈশ্বরের ক্রমিক আত্মপ্রকাশের বাহন বা যন্ত্রমাত্র। আমরা দেবতাগণকে সৃষ্টি করি না, তাহারা ঈশ্বরের শক্তি বা বিভূতি; বরং বলিতে পারি যে দিব্যভাবের প্রকাশ আমাদের মধ্যে ঘটে তাহা অমর ও নিত্য দেবতাগণেরই আংশিক প্রতিফলন বা খণ্ড রূপায়ণ। উচ্চতর ভূমি বা লোক সকলও আমাদের সৃষ্টবস্তু নহে বরং আমাদিগকে মধ্যবর্ত্তী বা বাহনরূপে গ্রহণ করিয়া এই সমস্ত লোকই তাহাদের আলোক, শক্তি ও সৌন্দর্য্য এখানে ফুটাইয়া তুলিতেছে—প্রাকৃতিকশক্তি জড় জগতে তাহাদিগকে রূপ দিতে তাহাদিগের যেটুকু প্রসারতা ঘটাইতে পারে তদনুরূপভাবে। আমরা আজ পর্য্যন্ত প্রাণের যে রূপের সঙ্গে পরিচিত তাহা প্রাণময় জগতের চাপেই এখানে এই জগতে উন্মিষিত ও পুষ্ট হইয়া উঠিয়াছে; সেই প্রাণলোকের ক্রমবর্দ্ধমান চাপ প্রাণের আরও বৃহত্তর আত্মপ্রকাশের আস্পৃহা আমাদের মধ্যে জাগাইয়া তুলিতেছে এবং একদিন আসিবে যেদিন সেই চাপে জড়ত্বের যে সঙ্কোচ তাহাকে আজ অশক্ত ও সীমাবদ্ধ করিয়া রাখিয়াছে তাহা হইতে মর্ত্ত্যজীব মুক্ত হইবে। মনোময় লোকের চাপেই এখানে এই জগতে মনের উন্মেষ ও পুষ্টি হইয়াছে, সেই চাপই আমাদের মনোময় জীবনকে উপরে তুলিবার ও প্রসারিত করিবার শক্তি দিয়াছে, তাই আমরা আশা করিতে পারি ইহা আমাদের বুদ্ধিময় সত্তাকে ক্রমশঃ বৃহত্তর ও মহত্তর করিয়া তুলিবে; এমন কি একদিন জড়ে আবদ্ধ আমাদের স্থূল মনের চারিদিকে যে কারাপ্রাচির আছে তাহাও ভাঙ্গিয়া দিবে। আবার অতিমানস ও চিন্ময় লোক-সমূহের চাপই এখানে এই জগতে আমাদিগকে চিন্ময় শক্তিপ্রকাশের উপযুক্ত ক্ষেত্ররূপে

* এখানে পার্থিব শব্দে আমরা এই একমাত্র পৃথিবী এবং তাহার অন্তরীক্ষ লক্ষ্য করিতেছি না, বেদান্ত কথিত ভূগত বা মৌলিক এবং বেদান্তর যে অর্থে পৃথিবী বা পৃথ্বীতত্ত্ব শব্দ ব্যবহার করেন যাহা ভাবাত্মার জড়রূপের আবাসভূমি সৃষ্ট করে—সেই অর্থেই ব্যবহার করিয়াছি।

গঠিত এবং অতিচেতন দিব্যপুরুষের পরমস্বাতন্ত্র্য ও আনন্ত্যের মধ্যে বিকশিত করিয়া তুলিবার জন্য এই জড়ভূমিতে অবস্থিত আমাদের সত্তাকে প্রস্তুত করিয়া তুলিতেছে ; কেবল এই চাপ এই সংস্পর্শ ই আমাদের মধ্যে সর্ব্বচেতন পরম-পুরুষ যেখানে গুপ্ত ও সুপ্ত হইয়া আছেন এবং যেখান হইতে আমাদের পরিণতি-পথের যাত্রারম্ভ হইয়াছে সেই আপাতপ্রতীয়মান নিশ্চেতনা হইতে আমাদিগকে মুক্তি দিতে পারে। এইভাবে পর পর ক্রমোর্দ্ধ শক্তির যে অবতরণ ও প্রকাশ হইতেছে মানুষের চেতনা হইল তাহার বাহন ও মাধ্যম ; মানবচেতনাই সেই বিন্দু যেখানে নিশ্চেতনা হইতে মুক্তি পাইয়া আলোক ও শক্তির উন্মেষ ও পুষ্টি ঘটিতে পারে ; মানুষের চেতনার ইহাপেক্ষা বৃহত্তর কোন সার্থকতা নাই, কিন্তু এ সার্থকতা অতি বিশাল অতি বিপুল, কেননা পরিণামশীল প্রকৃতির পরম ও চরম উদ্দেশ্য সাধনের জন্য ইহাই মানুষকে অতি প্রয়োজনীয় বস্তু করিয়া তুলিয়াছে।

কিন্তু অধিচেতন ভূমির কোন কোন অনুভব হইতে যেন মনে হয় যে অন্য লোক সকলের সৃষ্টি সর্ব্বতোভাবে জড় সৃষ্টির পূর্ব্ববর্ত্তী নয়। এইরূপ একটা ইঙ্গিত বা নিদর্শন পাই যখন আমরা দেখি যে মরণোত্তর অনুভূতির সম্বন্ধে আবহমান কাল হইতে একটা জনশ্রুতি চলিয়া আসিতেছে যে মৃত্যুর পর জড়োত্তর ভূমিতে পৌঁছিয়া যে অস্তিত্বের ধারা চলিতে থাকে, যেন তাহাতে পার্থিব পরিবেশ, পার্থিব প্রকৃতি ও পার্থিব অনুভবের অনুবৃত্তি চলিতে থাকে। আর একটা ইঙ্গিত পাই যখন বিশেষভাবে প্রাণলোকে এমন কতকগুলি রূপায়ণের সন্ধান পাই, যাহাদের প্রকৃতি ভূলোকের নিম্নতর গতি ও প্রবৃত্তিরই অনুরূপ ; যে সমস্ত অন্ধকারময় তত্ত্ব, অসত্য, শক্তিহীনতা এবং অনর্থকে আমরা নিশ্চেতন জড় হইতে যে পরিণতিধারা উদ্ভূত হইয়াছে তাহার ফল বলিয়া মানিয়া লইয়াছি, তাহাদিগকে এখানে পূর্ব্ব হইতে রূপায়িত ও সুপ্রতিষ্ঠিত দেখিতে পাই। এমন কি ইহাই যেন সত্য বলিয়া মনে হয় যে, যে-সমস্ত শক্তি মানুষের জীবনে সর্ব্বা-পেক্ষা বৃহৎ বিক্ষোভের সৃষ্টি করে এই সমস্ত প্রাণলোকই তাহাদের স্বাভাবিক নিবাসভূমি ; বস্তুতঃ ইহা যুক্তিসঙ্গত মনে হয়, কেননা আমাদের প্রাণময় সত্তার মধ্য দিয়াই আমাদের উপর তাহারা প্রভুত্ব বিস্তার করে, সুতরাং বৃহত্তর ও বীর্য্য-বত্তর কোনও প্রাণসত্তাব শক্তি হওয়াই তাহাদের পক্ষে স্বাভাবিক। পরিণামধারার মধ্যে প্রাণ ও মনের অবতরণের ফলে এই অবাঞ্ছনীয় পরিণতি এবং সত্তা ও চেতনার এরূপ সঙ্কোচ আসিবার কোন কারণ নাই ; কেননা এরূপ অবতরণের

প্রকৃতি শুধু জ্ঞানের সঙ্কোচ। তাহাতে তাহার প্রকৃতিতে সৎ চিৎ ও আনন্দের প্রকাশ, সত্য শিব ও সুন্দরের এক সংকীর্ণ পরিসরের ভিতরে এক নিম্নতর সঙ্গতি ও সামঞ্জস্যের মধ্যে এক ক্ষুদ্রতর আলোকের ক্ষেত্রে ও বিধানে ঘটিবে ; কিন্তু তাহাতে অন্ধকার জ্বালাযন্ত্রণা ও অনর্থকে আসিতেই হইবে এমন কোন বাধ্যতামূলক বিধান বা ব্যবস্থা নাই। মন ও প্রাণের এই সমস্ত লোকান্তবে অতি ব্যাপকভাবে না হইলেও অন্ততঃ কোন কোন পৃথক অংশকে অধিকার কবিয়া যদি এই সমস্ত অশুভকে বর্ত্তমান থাকিতে দেখা যায়, তবে তাহাব কারণ দু-এর অন্যতম হইবে ; হয় প্রকৃতির নিম্নতর পরিণামধারার এক অংশ নিম্ন হইতে উৰ্দ্ধে উৎক্ষিপ্ত হইবার ফলে নিম্নে সৃষ্ট কোন অনর্থ আমাদের অধিচেতন প্রকৃতির মধ্যে উত্থিত হইয়া প্রবলভাবে উচ্ছ্বসিত ও স্ফুরিত হইয়া পড়িয়াছে ; না হয় চিৎস্বরূপের অবরোহ বা সংবৃতির ধারা জড় পর্য্যন্ত নামিবার পূর্ব্বেই সংবৃতি ধারার অবরোহণের এক ধাপের সঙ্গে তাহার পাশাপাশিভাবে বিবৃতির বা চিতের দিকে আরোহের এক অঙ্গ একটা সোপান বা স্তররূপে ইহার সৃষ্টি হইযাছে। শেষোক্ত সিদ্ধান্ত অনুসারে এইরূপভাবে আরোহের স্তরসৃষ্টি দুইটি উদ্দেশ্য সাধন করিতে পারে। কারণ প্রকৃতির মধ্যস্থিত আত্মার পরিণতির পথে পুষ্টির জন্য অপরিহার্য্য সংঘর্ষ ও সংগ্রামের জন্য পৃথিবীর বুকে যে শুভ ও অশুভ শক্তিকে উন্মিষিত হইয়া উঠিতে হইবে তাহাদের প্রাক্ রূপায়ণ বা প্রাক্তন প্রকাশ এই স্তবেব মধ্যে থাকিবে ; তাহাদের নিজের, তাহাদের নিজস্ব স্বতন্ত্র তৃপ্তির জন্য এই সমস্ত রূপাযণ বর্ত্তমান থাকিবে, যে রূপায়ণে প্রত্যেকের পৃথক প্রকৃতি অনুসাবে আত্মপ্রকাশের একটা পূর্ণ জাতিরূপ (full type) দেখা দিবে, সেই সঙ্গে তাহাবা পবিণামশীল সত্তাসমূহের উপর তাহাদেব বিশিষ্ট প্রভাব বিস্তাব করিবে।

তাহা হইলে বৃহত্তর জীবনেব এই সমস্ত লোকেব মধ্যেই বর্ত্তমান আছে আমাদের পার্থিবজীবনেরই আরও জ্যোতির্ম্ময় এবং আবও অন্ধকারময় রূপায়ণ-সমূহ ; সেখানকার ক্ষেত্রে এ সমস্ত সত্তাব স্বতন্ত্র প্রকাশ অব্যাহতভাবে চলিতে এবং সু অথবা কু যাহাই হউক তাহাদেব নিজস্ব জাতিধর্ম্ম স্বাধীন ও স্বাভাবিক-ভাবে পূর্ণতা পাইতে, একটা সামঞ্জস্যে প্রতিষ্ঠিত হইতে পারে—অবশ্য সু এবং কু সম্বন্ধে আমাদেব ধারণা সেখানে প্রযোজ্য হইতে পারে কিনা সন্দেহ ; ইহা-দের একপ স্বতন্ত্র এবং পূর্ণ প্রকাশ আমাদেব এই প্রাকৃত জগতে সম্ভব নয়, যেখানে পরিণামের যে নানামুখী ধারাসমূহ চরমে এক পরমসমন্বয়ের দিকে

আমাদিগকে লইয়া যাইতেছে তাহার প্রয়োজনবশে সব আসিয়া এক জটিল ক্রিয়া ও প্রতিক্রিয়ায় মিশ্রিত হইয়া পড়ে। কারণ আমরা যাহাকে মিথ্যা, অন্ধকার বা অশিব বলি, মনে হয় যেন তথায় তাহাদের একটা নিজস্ব সত্য আছে, সেখানে যেন তাহারা নিজেদের জাতিধর্ম্ম লইয়া পূর্ণরূপে সন্তুষ্ট, কেননা তথায় তাহার পূর্ণ প্রকাশ অব্যাহত বলিয়া আত্মশক্তিতে একটা স্বাভাবিক তৃপ্তি পরিবেশের সহিত নিজ সত্তার একটা পূর্ণমিলন ও সামঞ্জস্য দেখা দেয়; তাহারা তাহাদের আত্মচেতনার একটা ছন্দ, আত্মশক্তির একটা মহিমা, আত্মস্বরূপের একটা আনন্দ উপলব্ধি করে এবং আমাদের কাছে হেয় বোধ হইলেও তাহাদের বাসনার পরিপূরণ তাহাদিগকে তৃপ্তি দেয় এবং তাই তাহাদের নিজেদের কাছে তাহা হর্ষোল্লাসময় উপাদেয় বলিয়াই মনে হয়। পার্থিব প্রকৃতির কাছে যাহা অপরিমেয় ছন্নছাড়া তথায় যাহা বিকৃত ও অস্বাভাবিক মনে হয় সেই প্রাণ সংবেগ এখানে নিজসত্তাব উপযোগী ক্ষেত্র পায়, স্বতন্ত্রভাবে এখানে পূর্ণ হইয়া উঠিবার অথবা নিজ জাতিধর্ম্মের নিরঙ্কুশ খেলার সুযোগ পায়। আমরা যাহা দিব্য আসুরিক রাক্ষস বা পৈশাচিক মনে করি তাহারা আমাদের কাছে অতিপ্রাকৃত বা অস্বাভাবিক মনে হইলেও আপন স্বধামে নিজের কাছে তাহারা স্বাভাবিক; এই সব ভাব যাহাদের মধ্যে মূর্ত্ত হইয়াছে তাহারা তথায় অনুভব করে যে ইহাই তাহাদের আত্মপ্রকৃতি তাহাদের নিজস্বতত্ত্বের একটা সামঞ্জস্য। বৈষম্য সংঘাত শক্তিহীনতা ও জ্বালাযন্ত্রণার মধ্যে প্রাণের একপ্রকার তৃপ্তি আছে, এ সমস্ত হইতে বঞ্চিত হইলে অচরিতার্থতার এবং অপূর্ণতার বেদনা তাহারা অনুভব করে। যেখানে তাহাদের অবাধ অধিকার সেই সমস্ত গোপন লোকে তাহারা স্বতন্ত্রভাবে কার্য্য করিয়া তাহাদের জীবনসৌধ গড়িয়া তুলিতেছে ইহা যখন দেখা যায় তখন তাহাদের উৎপত্তিস্থল কোথায়, তাহাদের অস্তিত্বের প্রয়োজনীয়তা কি, কোন্ কাবণে তাহারা মানুষের জীবনে আধিপত্য বিস্তার করে তাহা যেমন আরও স্পষ্টভাবে বুঝা যায় তেমনি বুঝা যায় মানুষ তাহার নিজের অপূর্ণতায়, তাহার জীবননাট্যের জয় পরাজয়ে, সুখদুঃখে, হাসি অশ্রুতে পাপ পুণ্যে কি রস পায় এবং কেন আসক্ত থাকে। এখানে এই পৃথিবীতে এই সমস্ত শক্তি বা সত্তা তৃপ্তিলাভ করিতে পারে না, তাই এখানে তাহারা সংঘাত ও সংমিশ্রণের অবাঞ্ছিত অবস্থায় নিষ্প্রভ ভাবে অবস্থিত থাকে; কিন্তু তাহাদের নিজের জগতের নিজের ঐকান্তিক পরিবেশের মধ্যে যখন তাহারা নিজের স্বাভাবিক শক্তিতে তাহাদের প্রকৃতির পূর্ণস্বরূপে প্রতিষ্ঠিত থাকে তখন তাহা-

দের প্রকৃতির নিগূঢ় তত্ত্ব, তাহাদের প্রয়োজনের সকল রহস্য প্রকাশ পায়। এই সমস্ত শক্তি নিজস্বরূপে যখন অবস্থান করে এবং যখন তাহাদের অমর্ত্ত্য-জীবন হইতে মানুষের জীবনে তাহাদের শক্তিধারা প্রবাহিত করিয়া তাহার পরিণতিধারায় উপাদান যোগাইয়া দেয় তখন তাহাদের অনুভূতির ভিত্তি হইতেই মানুষের স্বর্গ এবং নরক অথবা জ্যোতি-লোক এবং অন্ধকার-জগতের ধারণা জন্মে—তাহার মধ্যে যতই কল্পনার স্থান থাকুক না কেন।

প্রাণের শক্তিসকল যেমন জড়জগতের অতীত বৃহত্তর প্রাণলোকে পূর্ণ মহিমায় স্বপ্রতিষ্ঠ হইয়া আছে তেমনি মনের যে-সমস্ত শক্তি, ভাবনা ও তত্ত্ব আমাদের পার্থিব সত্তার উপর প্রভাব বিস্তার করে তাহারা তাহাদের নিজক্ষেত্রে বৃহত্তর মানসলোকে তাহাদের আত্মপ্রকৃতির পূর্ণ মহিমা লইয়া স্বপ্রতিষ্ঠিত আছে ; তথা হইতে তাহারা আমাদের পার্থিব সত্তাতে কেবল আংশিক রূপায়ণ ফুটাইয়া তোলে, কেননা এখানে অন্য শক্তি এবং তত্ত্বের সহিত সংঘাত ও সংমিশ্রণের ফলে তাহাদের আত্মপ্রতিষ্ঠার পথে বহু বাধা আসিয়া পড়ে, এই সংঘাত ও সংমিশ্রণ তাহাদের পণতাকে ব্যাহত, তাহাদের বিশুদ্ধতাকে খাদ মিশ্রিত, তাহাদের প্রভাবকে কুণ্ঠিত ও পরাভূত করিয়া দেয়। সুতরাং এই সমস্ত লোক পরিণামশীল নয়, পরিণতিবিহীন ধর্ম্ম বা প্রকৃতি লইয়া তাহারা বর্ত্তমান আছে ; তাহাদের অস্তিত্বের একমাত্র না হইলেও একটা কারণ এই যে সংবৃতি-পরিণামে যে সমস্ত বস্তুর অবশ্যপ্রকাশ হয় এবং বিবৃতি-পরিণামে যে সব কিছু উৎক্ষিপ্ত হয়, সেই উভয়বিধ বিসৃষ্টি যেখানে নিজেদের অধিকারে নিজেরা বর্ত্তমান থাকিতে পারে, নিজেদের তাৎপর্য্য সফল করিতে পারে, এসমস্ত জগৎ তাহাদের আত্মচবিতার্থতার তেমন ক্ষেত্র হইয়া দাঁড়াইতে পারে এবং প্রতিষ্ঠিত এই অবস্থার ভিত্তি হইতে প্রকৃতি পবিণামেব জটিল বৈচিত্র্যের মধ্যে উপাদানরূপে তাহাদের নিজেদের প্রবৃত্তি প্রভাব ও কর্ম্মধারা নিক্ষেপ করিতে পারে।

অন্যলোকের অস্তিত্ব ও প্রকৃতি সম্বন্ধে যে জনশ্রুতি চলিয়া আসিতেছে তাহা যদি এই দৃষ্টিভঙ্গীতে দেখি তবে দেখিব যে তাহাদের মধ্যে প্রধানতঃ পার্থিব প্রাণের সঙ্কোচ ও অপূর্ণতা হইতে মুক্ত বৃহত্তর এক প্রাণলোকের সুস্পষ্ট ইঙ্গিত পাওয়া যায়। এই সমস্ত বিবরণে স্পষ্টতঃ কল্পনার ভাগ প্রচুর আছে বটে কিন্তু বোধি ও অনুপ্রেরণাজাত জ্ঞানের উপাদানও কিছু আছে, ইহার কোন্ ভূমিতে প্রাণের কি রূপ হইতে পারে অর্থাৎ তাহাব সাধ্যরূপ কি হইবে অথবা সে লোকে প্রকাশের মধ্যে বস্তুতঃ প্রাণ কি রূপ ধারণ করিয়া বর্ত্তমান আছে

তাহার একটা বোধ বা পরিচয় ইহাতে পাই, তাহাতে অধিচেতন সংস্পর্শ ও অভিজ্ঞতা হইতে লব্ধ কোন কোন উপাদানের সাক্ষাৎও পাওয়া যায়। কিন্তু প্রকৃতির অন্যভূমিতে মানুষ যাহা দেখে বা তথা হইতে যাহা কিছু স্পর্শ লাভ করে তাহা তাহার নিজের উপযুক্ত চেতনার ভাষায় রূপান্তরিত করে, জড়োত্তর তত্ত্বাবলির এইরূপে সার্থকভাবে পার্থিবরূপ ও বিগ্রহে অনুবাদ করিয়া সেই সমস্ত রূপের মধ্য দিয়া তত্ত্বসকলের সহিত সে যোগাযোগ রক্ষা করে এবং এইভাবে তাহাদিগকে কতকটা মূর্ত্ত ও কার্য্যকরী করিয়া তোলে। মৃত্যুর পরে প্রকারান্তরে পার্থিবজীবনের যে অনুবৃত্তি চলিবার কথা শুনা যায় এইভাবের অনুবাদ হইতে তাহার একটা ব্যাখ্যা মিলিতে পারে; মৃত্যুর পর পার্থিবজীবনের এই অনু-বৃত্তিকে বিদেহী জীবের কতকটা মানসসৃষ্টিও বলা যাইতে পারে যাহার মধ্যে অন্য লোকে যাইবার পথে কিন্তু তথায় প্রবিষ্ট হইবার পূর্ব্বে অভ্যস্ত অনুভবের সংস্কারকে সে আঁকড়িয়া ধরিয়া কিছুকাল বাস করে, অংশত এই সমস্ত প্রাণ-লোকের মধ্য দিয়া যাইবার পথে সেই সমস্ত সিদ্ধরূপ প্রকাশিত আছে দেখিতে পায়, যাহারা পার্থিব দেহে যাহাদের প্রতি সে অনুরক্ত হইয়াছিল তাহাদের সমধর্ম্মী ও উৎসস্বরূপ; সুতরাং প্রাণময় সত্তা দেহান্তের পর স্বাভাবিকভাবে এ লোকের প্রতি আকৃষ্ট হয়। প্রাণময় এ সমস্ত সূক্ষ্মভূমি ছাড়া জনশ্রুতিতে উচ্চতর এক ভূমি বা লোকের বর্ণনা পাওয়া যায় যাহার প্রকৃতি স্পষ্টত প্রাণময় নয়, মনোময়; তাহা ছাড়া আরও উচ্চতর লোকসকলের বর্ণনা পাই যাহারা চিন্ময় মনস্তত্ত্বের উপরে প্রতিষ্ঠিত; যদিও সাধারণ মানুষের এ সমস্ত লোক সম্বন্ধে যে ধারণা বস্তুত তাহারা তাহা হইতে সূক্ষ্ম ও উন্নত স্তরে অবস্থিত; এই সমস্ত উচ্চতর তত্ত্ব যেখানে রূপায়িত হইয়াছে আমাদের আন্তর অনুভূতি উন্নীত হইয়া তথায় পৌঁছিতে বা আমাদের অন্তরাত্মা তাহাতে প্রবিষ্ট হইতে পারে। অতএব আমরা যে লোকপরম্পরার কথা স্বীকার করিয়াছি তাহার সমর্থন ইহাতে পাই; অবশ্য স্বীকার করিতে হইবে ইহা আমাদের অনুভূতির এক প্রকার বিন্যাস ও ব্যবস্থা; দৃষ্টিভঙ্গীর ভেদ অনুসারে এই বিন্যাস ও ব্যবস্থা অন্য ভাবেও হইতে পারে। কেননা এক বিশেষ ভূমি হইতে বিশিষ্ট কোন পদ্ধতিতে এ সমস্তের একপ্রকার শ্রেণীবিভাগ যেমন প্রামাণিক হইবে, অন্য কোন ভূমি হইতে অন্য প্রকার পদ্ধতিতে কৃত সেই একই বস্তুরাজির শ্রেণীবিভাগ তেমনি প্রামাণিক হইতে পারে। আমাদের দিক দিয়া যে ভাবে বিন্যাস ও ব্যবস্থা বা যে ভাবের শ্রেণীবিভাগ আমরা গ্রহণ করিয়াছি তাহার প্রধান সাথকতা

উদ্দেশ্য। আবার এমন এক জগৎ স্থষ্টিও হইতে পারে যেখানে লক্ষ্য হইবে বহুর মধ্যে অন্তহীন স্বাধীন স্বরূপানন্দের নিরঙ্কুশ অন্যোন্যসম্ভোগ, সে লোকে চিন্ময় বা আত্মসচেতন যে বহুর প্রকাশ হইবে, তাহারা একদিকে সব কিছুর ভিত্তিরূপে অবস্থিত অন্তর্গূঢ় একত্বের সম্পর্কে যেমন সচেতন থাকিবে তেমনি তাহাদের বর্ত্তমান বা প্রকাশিত জীবনে প্রতিমুহূর্ত্তে অদ্বৈত চেতনার আনন্দে পরিপূর্ণ হইয়া থাকা হইবে তাহাদের উদ্দেশ্য; সে লোকে স্বয়ম্ভূ আনন্দের ক্রিয়া হইবে আদি বা মূল তত্ত্ব এবং সকল লীলার সার্ব্বভৌম বিধান বা নিমিত্ত। আবার তাহা এমন এক লোক হইতে পারে যেখানে প্রথম হইতেই অতিমানস হইবে প্রধান বা মূলতত্ত্ব; সেখানে প্রকাশের প্রকৃতি এইরূপ হইবে যে বহু সত্তা তাহাদের দিব্য ব্যক্তিত্বের স্বাধীন ও জ্যোতির্ম্ময় খেলার মধ্য দিয়া ভেদের মধ্যে অভেদের বহু বিচিত্র সকল আনন্দই সম্ভোগ করিতে পারে।

এই লোকপরম্পরা এখানে আসিয়াই যে শেষ হইয়া যাইবে তাহা নহে, কেননা আমরা দেখিতে পাই যে আমাদের মধ্যে মন জড়াশ্রিত প্রাণ দ্বারা বাধা-গ্রস্ত ও কুণ্ঠিত হইয়া পড়ে, জড় ও প্রাণ এই দুই বিভিন্ন শক্তির নানামুখী বাধা অতিক্রম করা মনের পক্ষে বড়ই দুরূহ, আবার ঠিক তেমনিভাবে জড়ের পরিণামরূপী মৃত্যু, অসাড়তা এবং অস্থায়িত্ব দ্বারা প্রাণ নিজেও কুণ্ঠিত ও সঙ্কুচিত হইয়াই থাকে; কিন্তু নিশ্চয়ই এমন লোক থাকিতে পারে যেখানে অস্তিত্বের প্রথম নিমিত্তরূপে এই দুই প্রকারের অসামর্থ্যের কোনটি থাকিবার কোন প্রয়োজন নাই। এমন লোক থাকিতে পারে যেখানে মন প্রথম হইতেই সর্ব্বনিয়ন্তা; যেখানে মনোময় ও জড়ময় উপাদানসমূহ স্বাধীন এবং পূর্ণ সাবলীলভাবে ব্যবহাব করিতে মনের পক্ষে কোন বাধাই নাই, অথবা যেখানে জড় স্পষ্টত বিশ্বমনঃশক্তিব প্রাণক্ষেত্রে ক্রিয়াশীলতার ফল। বস্তুত এই পার্থিব জগতেও তাহাই সত্য; কিন্তু এখানে মনঃশক্তি প্রথম হইতেই সংবৃত, বহুকাল পর্য্যন্ত সে অবচেতন ছিল এমন কি যখন উন্মিষিত হইয়া উঠিয়াছে তখনও স্বাধীনভাবে নিজের উপর অধিকার স্থাপন করিতে পারে নাই, নিজের চারি-পাশে অবস্থিত উপাদানের সে অধীন হইয়া আছে; অথচ মনোময় লোকে তাহার আত্মঅধিকার থাকিবে অক্ষুণ্ণ, সেখানে উপাদানেব সে প্রভু—অবশ্য সে উপাদান যে জগৎ প্রধানতঃ জড়ধর্ম্মী তাহার উপাদান সকল হইতে আরও সূক্ষ্ম এবং নমনীয় বা সাবলীল। ঠিক তেমনি প্রাণেরও নিজস্ব লোক থাকিতে পারে যেখানে সে স্বরাট, যেখানে তাহার অধিকতর স্বচ্ছন্দ ও সাবলীল বিচিত্র বাসনা

ও প্রবৃত্তির অকুণ্ঠিত প্রকাশের কোন বাধা নাই, এখানে বিরুদ্ধ শক্তির আঘাতে তাহার ভাঙিয়া পড়িবার আশঙ্কা আছে এইজন্য সতত তাহার আত্মরক্ষার চেষ্টা-তেই তাহাকে প্রধানতঃ ব্যাপৃত থাকিতে হয় কিন্তু তথায় সেরূপ কোন কিছু নাই ; সেখানে অনিশ্চিত টানা হেঁচড়ার মধ্যে পড়িয়া তাহার স্বাধীন আত্মরূপায়ণ, স্বাধীন আত্মতৃপ্তি এবং স্বাধীনভাবে নূতন অভিযানের সহজাত সংস্কার ও প্রবৃত্তিকে বা খেলার ক্ষেত্রকে সঙ্কুচিত করিয়া চলিতে হয় না। এমনিভাবে সত্তার প্রত্যেক তত্ত্বই স্বতন্ত্রভাবে প্রধান বা মূলতত্ত্বরূপে দাঁড়াইয়া এক এক লোকের প্রকাশক বা প্রবর্ত্তক হওয়ার শক্তি সত্তার আত্মপ্রকাশের শাশ্বত সম্ভাবনারূপে বর্ত্তমান আছে, এখানে শুধু স্বীকার করিতে হইবে যে স্বরূপতঃ এক হইলেও প্রত্যেক তত্ত্ব তাহার সক্রিয় শক্তি ও ক্রিয়াধারাতে বিশিষ্টভাবে পৃথকরূপে বর্ত্তমান থাকিতে পারে।

যদি এ সমস্ত দার্শনিক মনের একটা যুক্তিযুক্ত কল্পনামাত্র হইত অথবা যদি তাহারা সচ্চিদানন্দ সত্তার মধ্যে শুধু সম্ভাবনারূপেই থাকিয়া যাইত, বস্তুত কোন দিন অথবা আজিও রূপায়িত না হইত, অথবা রূপায়িত হইলেও পৃথিবীবাসী কোন জীবচেতনার বিষয়ীভূত না হইত, তবে বলিবার কিছু থাকিত না। কিন্তু আমাদের সকল চিন্ময় চৈত্য অনুভূতি ইহাদের অনুকূলে সাক্ষ্য দেয় এবং প্রধান প্রধান তত্ত্বের দিক হইতে এই সমস্ত উচ্চতর লোক, স্বাধীনতর ভূমি সকলের অস্তিত্বের সম্বন্ধে প্রমাণ আমাদিগের নিকট সততই আনিয়া উপস্থিত করে। আধুনিক যুগে মানুষের মধ্যে অনেকে এই মতবাদের সঙ্গে নিজেকে বাঁধিয়া রাখে যে জড়ের অথবা জড়-ইন্দ্রিয়ের ভিত্তিতে যে অনুভূতি লাভ হয় কেবল তাহাই সত্য, জড়ের অনুভূতিকে বুদ্ধিদ্বারা বিশ্লেষণ করাই কোন কিছুকে প্রমাণ বা সমর্থন করিবার একমাত্র উপায়, এবং বাকি সব কিছু কেবল জড়ের অস্তিত্ব এবং জড়ের অনুভূতিরই ফল, ইহাদের বাহিরে যদি কিছু থাকে তবে তাহা ভ্রম, আত্মবঞ্চনা বা প্রমাদ ; কিন্তু আমরা যখন আধুনিক এই মতবাদের শৃঙ্খলে নিজেদিগকে বাঁধিতে বাধ্য নই, তখন অতীন্দ্রিয় অনুভবের সাক্ষ্যকে মানিয়া লইয়া এই সমস্ত জড়োত্তর লোকের অস্তিত্ব স্বীকার করিয়া লইতে আমাদের কোন বাধা নাই। আমরা কার্য্যতঃ দেখিতে পাই যে পার্থিব লোকের ছন্দ ও সুরসঙ্গতি এ সমস্ত লোকের ছন্দ ও সুরসঙ্গতি হইতে পৃথক, ইহাদের সম্বন্ধে ভূমি (plane) শব্দ ব্যবহার করা হয়, তাহাতেই বুঝা যায় যে তাহারা সত্তার এক একটি পৃথক পৃথক স্তর এবং প্রত্যেক স্তরে তত্ত্বের

পদ্ধতি ও বিন্যাসের রীতি স্বতন্ত্র। আমাদের এই জগতের দেশ ও কালের সঙ্গে সে সমস্ত ভূমির সঙ্গতি ও সামঞ্জস্য আছে কি না অথবা তাহারা ভিন্ন ধরণের দেশের এবং ভিন্ন প্রকৃতির কালপ্রবাহের মধ্যে ক্রিয়া করে কি না, এ প্রশ্নের আলোচনার আপাততঃ আমাদের প্রয়োজন নাই—শুধু এইটুকু বলা উচিত যে উভয় ক্ষেত্রে সে সমস্ত লোকের উপাদান আরও সূক্ষ্ম এবং তাহাদের ক্রিয়ার ছন্দ পৃথক। সাক্ষাৎভাবে আমরা যাহার সহিত সংশ্লিষ্ট তাহা হইতেছে এই প্রশ্ন- যাহাদের মধ্যে কোন সাহচর্য্য বা মিলমিশ নাই এবং যাহারা পরস্পরের উপর কোন প্রভাব বিস্তার করে না, এই সমস্ত ভূমির প্রত্যেকটি কি তেমন একটা স্বয়ংসম্পূর্ণ জগৎ? অথবা যাহারা পরস্পবের মধ্যে ওতপ্রোতভাবে বিন্যস্ত সুতরাং যাহারা এক বিচিত্র জটিল বিশ্বপ্রকৃতির অঙ্গ-প্রত্যঙ্গ তাহারা কি একই অখণ্ড সত্তার সেইরূপ স্তর-পরম্পরা? তাহারা যে আমাদের মনশ্চেতনার ক্ষেত্রে অনুপ্রবিষ্ট হইতে পারে এই তথ্য হইতে স্বাভাবিকভাবে মনে হয় যে দ্বিতীয় অনুকল্পই সত্য; কিন্তু শুধু ইহাতেই তাহা নিশ্চিতরূপে প্রমাণ হয় না। কিন্তু আমরা দেখিতে পাই যে এই সমস্ত উচ্চতর ভূমি বস্তুতই প্রতি মুহূর্ত্তে আমাদের পার্থিব লোকের উপর ক্রিয়া করিতেছে, তাহার সঙ্গে যোগা-যোগ রক্ষা করিতেছে, যদিও স্বাভাবিকভাবেই আমাদের জাগ্রত বা বহিশ্চেতনায় তাহার কোন সন্ধান আমরা পাই না, কেননা জাগ্রত চেতনা প্রধানতঃ কেবল জড়-জগতেব সংস্পর্শলাভ এবং তথা হইতে লব্ধ অভিজ্ঞতার ব্যবহার করাতেই সীমাবদ্ধ। কিন্তু যে মুহূর্ত্তে আমরা আমাদের অধিচেতনায় ফিরিয়া যাই অথবা আমাদেব জাগ্রত চেতনাকে প্রসারিত করিয়া জড়ের সংস্পর্শের সীমা ছাড়াইয়া যাই তখনই আমরা জড়োত্তর ভূমির ক্রিয়ার কিছু পরিচয় পাই। এমন কি দেখিতে পাওয়া যায় যে মানুষ যখন দেহের মধ্যে বাস করিতেছে তখনও কোন কোন বিশেষ অবস্থায় এই সমস্ত উচ্চতর ভূমিতে নিজেকে অংশতঃ উৎক্ষিপ্ত করিতে পারে; সুতরাং ইহা বলাই বাহুল্য যে বিদেহ অবস্থায় এই উৎক্ষেপ আরও পূর্ণাঙ্গ হইবে, কেননা স্থূল শরীরের সহিত মর্ত্ত্যপ্রাণের দৃঢ়বন্ধনের বাধা আর তখন থাকিবে না। এই যোগাযোগ এবং উৎক্ষেপের একটা বিপুল সার্থকতা আছে। একদিকে দেহত্যাগের পর মানবাত্মা অন্ততঃ সাময়িকভাবে যে অন্য লোকে গমন এবং বাস করে এই যে চিরাগত বিশ্বাস ও জনশ্রুতি চলিয়া আসিতেছে, ইহা হইতে তাহার অনুকূলে তৎক্ষণাৎ সমর্থন পাওয়া যায়; অন্ততঃপক্ষে তাহা যে কার্য্যতঃ সম্ভব তাহা বুঝা যায়; অন্যদিকে

ইহা আমাদের পার্থিব জীবনের উপর উচ্চতর ভূমির ক্রিয়াধারা নামিয়া আসার সম্ভাবনা খুলিয়া দেয় এবং এই অবতরণের বা জড়প্রকৃতির মধ্যে তাহাদের রূপগ্রহণের ফলে প্রকৃতি-পরিণামের অন্তর্নিহিত গুপ্ত উদ্দেশ্য সফল করিবার জন্য মন প্রাণ ও চিৎসত্তায় যে লোকোত্তর শক্তি সকল ঊর্দ্ধ্বলোকে নিরুদ্ধ বা নিগূঢ় হইয়া আছে তাহারা মুক্ত হইতে পারে।

মূলতঃ এই সমস্ত লোক-সৃষ্টি জড়জগৎ-সৃষ্টির পূর্ব্বে ঘটিয়াছে, পরে নহে; সে পূর্ব্ববর্তিতা কালের দিক হইতে যদি সত্য নাও হয় তবু অন্ততঃ শক্তি-সংক্রমণের বা পরিণামভূত পরম্পরাব দিক হইতে সত্য। কারণ আবোহ এবং অবরোহের দুইটি ক্রম পাশাপাশি বর্ত্তমান থাকিলেও, আরোহক্রমেব প্রথম বিশিষ্ট প্রকৃতি হইবে জড়ের মধ্যে ঊর্দ্ধ্ব পরিণাম উন্মিষিত করিয়া তোলা, এই চেষ্টার সহায়তার জন্য জড়ের মধ্যে একটা গঠনক্ষম শক্তি থাকিবে, এবং সেই জন্য অনুকূল বা প্রতিকূল সর্ব্বপ্রকার উপকরণ যোগানই হইবে তাহার কাজ। আরোহক্রমকে শুধু পার্থিব পরিণামেব ফল মনে করিলে ভুল করা হইবে; কেননা তাহা যুক্তি দিয়া যেমন সম্ভব মনে হয় না, তেমনি চিন্ময় ভাবনা অথবা ক্রিয়াশীলতা বা ব্যবহারিকতাব দিক দিযাও অসার্থক হইয়া দাঁড়ায়। এই কথা অন্য ভাষায় বলা যায় যে এই সমস্ত ঊর্দ্ধ্বতর লোক নিম্নতর জড় বিশ্বের চাপে উদ্ভূত হয় নাই; আমরা বলিব যে জড়ের নিশ্চেতনার মধ্যে গুপ্তভাবে অবস্থিত সচ্চিদানন্দ হইতে সাক্ষাৎভাবে তাহাবা দেখা দেয় নাই, অথবা একথাও যুক্তিযুক্ত নহে যে নিশ্চেতনা হইতে তাহার সত্তা যখন প্রাণ মন ও চিৎরূপে উন্মিষিত হইয়া উঠিতেছিল তখন যে সমস্ত লোক বা ভূমিতে এই সমস্ত তত্ত্বেব খেলা স্বাধীনতরভাবে চলিতে পারে এবং যাহাদের মধ্যে মানবাত্মা তাহার প্রাণ মন এবং চেতনার পরিপুষ্টি-সাধনাব অবকাশ পাইবে তেমন লোকসকল সৃষ্টি করিবার প্রয়োজন তিনি কেবল তখনই অনুভব কবিযাছিলেন এবং এইজন্য তাহার সত্তাতে যে আবেশ জাগিয়াছিল তাহা হইতেই এ সমস্ত জগৎ পরে সৃষ্ট হইয়াছে। এসমস্ত জগৎ মানবাত্মার নিজেরই বিসৃষ্টি, তাহার আদর্শের স্বপ্নদ্বারা অথবা মানবজাতি তাহার সক্রিয় ও সৃষ্টিশীল সত্তায় পার্থিবচেতনার উপরের ক্ষেত্রে যে নিজেকে সর্ব্বদা উৎক্ষিপ্ত করিতেছে তাহারই ফলে এ সব সৃষ্টি সম্ভব হইয়াছে একথা সত্য হওয়ার সম্ভাবনা আরও অনেক কম। এ বিষয়ে মানুষের শুধু এই সৃষ্টিশক্তির পরিচয় আমরা স্পষ্টভাবে পাই যে, সে তাহাব দেহগত চেতনায় এই সমস্ত লোকের একটা প্রতিচ্ছবি মাত্র গড়িতে এবং তাহার নিজের

অন্তরাত্মাকে এই সমস্ত লোকের অভিঘাতে সাড়া দেওয়ার উপযুক্ত করিয়া তুলিতে পারে, ক্রমশঃ সে তাহাদের সম্বন্ধে সচেতন হইতে এবং তাহাদের প্রভাব যখন পার্থিব জগতের ক্রিয়ার সঙ্গে আসিয়া মিশিয়া যায় তখন সচেতনভাবে তাহার অংশগ্রহণ করিতে পারে। প্রত্যুত সে তাহার নিজের মন ও প্রাণের উর্দ্ধ-তর ক্রিয়া এই সমস্ত লোকে উৎক্ষিপ্ত করিতে অথবা তাহার ক্রিয়ার পরিণাম এই সমস্ত লোকের ক্রিয়ায় উপসংক্রামিত করিতে পারে; কিন্তু যদি এই উৎক্ষেপ ঘটে তবে তাহা উচচতর ভূমির শক্তির নিজভূমিতে ফিরিয়া যাওয়া, সেই সমস্ত লোক হইতে যে সকল শক্তি পার্থিব মনে নামিয়া আসিয়াছিল এ ব্যাপার তাহাদেরই পূর্ব্বস্থানে প্রত্যাবর্ত্তন ছাড়া আর কিছু নয়; কেননা এই সমস্ত উচচতর প্রাণ ও মনোময় ক্রিয়া উর্দ্ধ্বলোক হইতে আগত প্রভাবেরই ফল। তাহা ছাড়া মানুষ জড়োত্তর লোকের—অন্ততঃ তাহাদের মধ্যের নিম্নতম ভূমির—এক প্রকার এক উপভবন অথবা যাহার প্রকৃতি অর্দ্ধ-অবাস্তব তেমন এক পারিপার্শ্বিক অবস্থা গড়িয়া তুলিতে পারে, কিন্তু তাহারা সচেতন প্রাণ মনের দ্বারা সৃষ্ট আবরণ মাত্র, তাহাদিগকে সত্যকার জগৎ বলা চলে না; তাহারা তাহার নিজ সত্তার একটা প্রতিবিম্ব মাত্র, নিজের জীবদ্দশায় এই সমস্ত অন্য জগতের যে রূপ মানুষ নিজসত্তায় গড়িবার চেষ্টা করিয়াছিল ইহারা তাহার প্রতিচছবি বা একটা কৃত্রিম পরিবেশ মাত্র, মানুষের সচেতন সত্তার প্রতিচছবি গড়িবার যে শক্তি আছে সেই শক্তি দ্বারা স্বর্গ এবং নরকের কল্পনাময় যে সকল ছবি সৃষ্ট হয় ইহারা তাহা ছাড়া আর কিছু নয়। কিন্তু এই উৎক্ষেপ বা প্রতি-চছবি ইহার কোনটার ফলেই নিজের পৃথকতত্ত্বে ক্রিয়াশাল কোন সত্য জগতের স্বতন্ত্র ও স্বপ্রতিষ্ঠ বিসৃষ্টি হইতে পারে না।

সুতরাং এই সমস্ত ভূমি বা লোকসমূহ যে অন্ততঃপক্ষে যাহা জড় বিশ্বরূপে আমাদের নিকট প্রতীত হয়, তাহার সমবয়স্ক এবং তাহার সহিত একত্রে বর্ত্তমান আছে সে বিষয়ে কোন সন্দেহ নাই। আমরা এই সিদ্ধান্ত করিতে বাধ্য হইযাছি যে প্রাকৃত সত্তার প্রাণ মন এবং চিৎস্বভাবের উন্মেষ ও পরিপুষ্টির জন্য ইহাদের অস্তিত্ব পূর্ব্ব হইতে বর্ত্তমান থাকা প্রয়োজন; কেননা এই সমস্ত তত্ত্বের উন্মেষের জন্য দুইটি শক্তির সহযোগিতা প্রয়োজন—নিম্ন হইতে উর্দ্ধ্বগতিশীল এক শক্তি এবং যাহা উপরের দিকে টানিয়া নেয় বা উপর হইতে নিম্নে আসিয়া চাপ দিতে পারে তেমন এক শক্তি। কেননা নিশ্চেতনার এক প্রয়োজন আছে, যাহা তাহার নিজের মধ্যে গুপ্ত হইয়া আছে তাহাকে ব্যক্ত

করা, আবার উচ্চভূমিস্থিত উচ্চতর তত্ত্বসমূহের এক চাপ নিম্নে আসিয়া পড়ে যাহা কেবল যে সাধারণভাবে এই প্রয়োজন সাধনে সহায়তা করে তাহা নহে পরন্তু পরিণামে যে সমস্ত বিশিষ্ট উপায়ে তাহা সিদ্ধ হইবে তাহাও বহুল পরিমাণে নিয়ন্ত্রিত করে। ঊর্দ্ধ্ব দিকে আকর্ষণকারী এই শক্তি, এই চাপ, উপর হইতে নিম্নের উপর আরোপিত এই প্রবল নির্ব্বন্ধ আছে বলিয়াই চিন্ময় মনোময় এবং প্রাণময় লোকসকল হইতে সর্ব্বদা পার্থিবভূমির উপর এক প্রভাব আসিয়া পড়িতেছে। ইহা স্পষ্ট যে যাহার প্রত্যেক অংশে সপ্ততত্ত্ব অনুপ্রবিষ্ট ও অনুস্যূত হইয়া বর্ত্তমান আছে এমন এক জটিল বিশ্ব যদি থাকে, তবে তাহারা যেখানেই পরস্পরের সঙ্গে মিলিত হয় সেখানেই স্বভাবতঃ পরস্পরের কাছে সাড়া দেয় এবং পরস্পরের প্রতি এইরূপ ক্রিয়াধারা বিস্তার করে; এইরূপ চাপ দেওয়া এইরূপ প্রভাব বিস্তার করা ব্যক্ত-জগতের প্রকৃতির অপরিহার্য্য পরিণাম, তাহার স্বভাবসিদ্ধ।

নিশ্চেতনা জাত জগতের উপরে এই সমস্ত জগৎ হইতে প্রতিক্ষেপ বা প্রসর্পণ রূপে যে অধিচেতন পুরুষ দেখা দিয়াছে তাহাকে আশ্রয় করিয়া উচ্চতর তত্ত্ব ও শক্তিসকলের যে গোপন ক্রিয়াধারা তাহাদেব নিজস্বভূমি হইতে আমাদের প্রাকৃত সত্তা ও প্রকৃতির উপর নিয়ত প্রবহমান হইতেছে তাহাদের একটা বিশেষ পরিণাম ও তাৎপর্য্য নিশ্চয়ই আছে। ইহার প্রথম পরিণামে জড় হইতে প্রাণ ও মনের মুক্তি ঘটিয়াছে; তাহার শেষ পরিণাম হইল প্রাকৃতসত্তার মধ্যে চিন্ময় চেতনা, চিন্ময় সংকল্প এবং সত্তার চিন্ময় বোধ বা অনুভূতির স্ফুরণে সহায়তা করা, যাহার ফলে মানুষ আর বাহ্যজীবন অথবা তাহার সহিত জড়ময় সত্তা এবং মনোময় প্রবৃত্তি ও লক্ষ্যের অনুসরণে ঐকান্তিকভাবে অভিনিবিষ্ট থাকিতে পারিতেছে না, তাহাকে অন্তরের দিকে তাকাইতে এবং তাহার অন্তরসত্তা বা চিন্ময় আত্মাকে আবিষ্কার করিতে চেষ্টা কবিতে হইতেছে, পৃথিবী এবং তাহার সকল সীমা বা সঙ্কোচ অতিক্রম করিবার জন্য আকূতি জাগিয়া উঠিতেছে। ভিতরের দিকে সে যতই বৃদ্ধি পাইতে থাকিবে ততই তাহাব প্রাণ মন ও চিৎস্বভাবের সীমা প্রসাবিত হইবে, যে শৃঙ্খল তাহাব প্রাণ মন এবং আত্মাকে তাহাদের প্রাথমিক সীমার সঙ্গে বাঁধিয়া রাখিয়াছিল তাহা শিথিল হইতে বা ভাঙ্গিয়া পড়িতে থাকিবে এবং তাহার আদিম পার্থিব জীবনের পক্ষে যাহা অনধিগত ছিল মনোময় মানুষের কাছে আত্মার সেই বৃহত্তর রাজ্যের ছবি ভাসিয়া বা ফুটিয়া উঠিতে থাকিবে। অবশ্য মানুষ যতদিন প্রধানতঃ বহির্ম্মুখ

থাকিবে ততদিন সে তাহার সাধারণ জীবনের সংকীর্ণ ভিত্তির উপর শুধু কল্পনা ও ভাবনা দিয়া তাহার আদর্শের ভাবময় এক প্রকার কাঠামো মাত্র গড়িয়া তুলিত পারিবে ; কিন্তু তাহার উচ্চতম দিব্যদৃষ্টি যাহা তাহার কাছে তাহার আধ্যাত্মিক জীবনের শ্রেষ্ঠতম প্রয়োজন বলিয়া উপস্থাপিত করিয়াছে তাহার নির্দ্দেশ মানিয়া যদি অন্তর-রাজ্যে অগ্রসর হইতে থাকে তবে তথায় তাহার আন্তর-সত্তার মধ্যে এক বৃহত্তর চেতনা এক বৃহত্তর জীবনের সন্ধান পাইবে। ভিতর হইতে অনুপ্রেরিত কর্ম্ম ও গতির সঙ্গে উপর হইতে আগত গতি ও ক্রিয়া মিশিয়া তখন জড়ময় সংস্কারের প্রাধান্য দূর করিবে, নিশ্চেতনার শক্তিকে প্রথমে খর্ব্ব পরে নিশ্চিহ্ন করিয়া চেতনার ধারা উল্‌টাইয়া দিবে, সত্তার সচেতন ভিত্তিরূপে জড়ের স্থানে চিৎকে প্রতিষ্ঠিত কবিবে এবং প্রকৃতির মধ্যে অবস্থিত দেহধারী আত্মার জীবনে চিন্ময় সত্তাব উচ্চতর শক্তির পরিপূর্ণ এবং বিশিষ্ট প্রকাশ বা রূপায়ণকে মুক্ত করিয়া তুলিবে।

# দ্বাবিংশ অধ্যায়

## জন্মান্তর এবং অন্য লোক; কর্ম্ম, জীবাত্মা ও অমরত্ব

এই লোক হইতে প্রয়াণ করিয়া তিনি (পর পর) অন্নময় আত্মাতে, প্রাণময় আত্মাতে, মনোময় আত্মাতে, বিজ্ঞানময় আত্মাতে, আনন্দময় আত্মাতে উপসংক্রান্ত হন; এই সব লোকে তিনি কামরূপী হইয়া বা যথেচ্ছভাবে সঞ্চরণ করেন।

তৈত্তিরীয়োপনিষদ ৩।১০।৫

প্রত্যুত বলা হয় পুরুষ বা সচেতন সত্তা কামময়। যেমন তাহার কামনা তেমনি হয় তাহার ক্রতু বা সংকল্প, যেমন তাহার সংকল্প তিনি তেমনি কর্ম্ম করেন, এবং যেমন তাঁহার কর্ম্ম তেমনি ফল পান।......কর্ম্মে* সংসক্ত হইয়া মন যাহাতে আসক্ত হইয়া পড়ে সূক্ষ্মদেহে জীব তথায় গমন করে, তাহার পর কর্ম্মের অর্থাৎ এখানে যাহা কিছু করিয়াছে তাহার যখন শেষ হয় তখন সেই লোক হইতে কর্ম্মের জন্য এই জগতে পুনরায় আগমন করে।

বৃহদারণ্যকোপনিষদ ৪।৪।৫,৬

গুণান্বিত, কর্ম্মের কর্ত্তা এবং কর্ম্মফলের স্রষ্টা হইয়া তিনি নিজ কর্ম্মের ফল উপভোগ করেন; তিনি প্রাণের অধিপতি এবং নিজ কর্ম্ম অনুসারে বিচরণ করেন। তিনি ভাবনা সংকল্প ও অহংকারযুক্ত, বুদ্ধির এবং আত্মার গুণদ্বারা তাহাকে জানা যায়। কেশাগ্রের শতভাগের একভাগ হইতেও ক্ষুদ্রতর যে জীবাত্মা তিনি অনন্তের যোগ্য হন। তিনি স্ত্রী নহেন, পুরুষ নহেন, নপুংসকও নহেন, যে যে শরীরকে আপন বলিয়া তিনি গ্রহণ করেন, তাহারি সঙ্গে যুক্ত হন।

শ্বেতাশ্বতর উপনিষদ ৫।৭—১০

---

* উপনিষদের এই শ্লোক অনুসারে ইহজীবনের কর্ম্ম লোকান্তরের জীবনে ক্ষয় হয়, তাহার কর্ম্মের ফল পূর্ণ হয় এবং তাহার পর জীব আবার নূতন কর্ম্মের জন্য পৃথিবীতে আসে। এই পৃথিবীতে জীবের জন্ম, কর্ম্ম, লোকান্তরে গমন এবং তথা হইতে প্রত্যাবর্ত্তন—এ সমস্তের কারণ হইতেছে জীবের নিজের চেতনা, সংকল্প ও কামনা।

# দিব্য জীবন বার্ত্তা

**মর্ত্ত্য হইয়াও তাহারা অমৃতত্ব লাভ করিলেন।**

**ঋগ্বেদ ১।১১০।৪**

জন্মান্তর সম্বন্ধে আমাদের প্রথম সিদ্ধান্ত তাহা হইলে এই যে পার্থিব প্রকৃতিতে বিসৃষ্টির যে মূল উদ্দেশ্য, আকৃতি ও ক্রিয়াধারা নিহিত রহিয়াছে তাহারই অপরিহার্য্য পরিণামরূপে জীব পৃথিবীতে পুনঃপুনঃ জন্মগ্রহণ করে; কিন্তু এই সিদ্ধান্ত হইতে কতকগুলি সমস্যা এবং কতকগুলি অনুসিদ্ধান্ত আসিয়া পড়ে যাহাদের সম্বন্ধে বিশেষভাবে আলোচনা প্রয়োজন। প্রথম প্রশ্ন হইতেছে জন্মান্তরের ধারা ও পদ্ধতি সম্বন্ধে, সে ধারা যদি দ্রুত একটা পরম্পরা না হয়, অর্থাৎ একই ব্যক্তির জীবনের একটা অবিচ্ছিন্ন পরম্পরা বজায় রাখিবার জন্য মৃত্যুর অব্যবহিত পরেই যদি জন্মান্তর না হয়, মৃত্যু ও তাহার পরে পুনরায় জন্মগ্রহণের মধ্যে যদি কালের একটা ব্যবধান থাকে তাহা হইলে দ্বিতীয় প্রশ্ন উঠে যে, যে লোকান্তরে সেই অবকাশ সময়ে জীব অবস্থান করে তথায় প্রবেশের এবং তথা হইতে পুনরায় পার্থিব জীবনে ফিরিয়া আসিবার তত্ত্ব এবং ধারা কি? তৃতীয় প্রশ্ন চিন্ময়-পরিণাম কিরূপে ঘটে এবং জন্ম-জন্মান্তরের মধ্য দিয়া জীবাত্মার এই বিপদসঙ্কুল অভিযানের নানা স্তরে যে পরিবর্ত্তনসমূহ ঘটে তাহার রীতি ও পদ্ধতি কি?

জড়বিশ্বই যদি একমাত্র সৃষ্ট জগৎ হইত অথবা পার্থিব জগৎ যদি অন্য সকল লোক হইতে সম্পূর্ণ পৃথক স্বয়ংতন্ত্র হইত, তাহা হইলে প্রকৃতি-পরিণামের অঙ্গীভূত জন্মান্তরের একমাত্র ধারা হইত সাক্ষাৎভাবে এক দেহ হইতে দেহান্তর প্রাপ্তির একটা অবিচ্ছিন্ন পরম্পরা, অর্থাৎ মৃত্যুর অব্যবহিত পরেই নূতন জন্মগ্রহণ হইত এবং এ উভয়ের মধ্যে কালের কোন অবকাশ থাকিত না—অপরিহার্য্য গতানুগতিক জড়গত রীতিপদ্ধতির নিরবচ্ছিন্ন একটা পরম্পরার মধ্য দিয়া জীবাত্মার অভিযান হইত একটা আধ্যাত্মিক ব্যাপার। জড়ের কবল হইতে জীবাত্মার মুক্তি কখনই সম্ভব হইত না, তাহার নিজেরই সাধনযন্ত্র দেহের সঙ্গে জীবাত্মার সংযোগ হইত চিরন্তন এবং নিজের অবিচ্ছিন্ন আত্মাভিব্যক্তির জন্য দেহের উপরই তাহাকে নির্ভর করিয়া থাকিতে হইত। কিন্তু আমরা দেখিয়াছি মৃত্যুর পরে এবং পুনরায় জন্মগ্রহণের পূর্ব্বে অন্যলোকে জীবনধারা প্রবাহিত হয় যাহা পূর্ব্বজীবনের ফলস্বরূপ এবং যাহাতে পার্থিবজগতের নতন এক অবস্থার মধ্যে পুনরায় দেহধারণের জন্য এক প্রস্তুতি চলে। একটা

জটিল ধারার অঙ্গরূপে আমাদের পার্থিবলোকের সঙ্গে অন্য লোকসকলের একটা পরম্পরা জড়ীভূত হইয়া আছে, এবং সেই সমস্ত লোক তাহাদের এই সর্ব্বকনিষ্ঠ এবং নিম্নতম ভূমির উপর সর্ব্বদা ক্রিয়া করে এবং তথা হইতে প্রতিক্রিয়া গ্রহণ করে, তাহার সহিত নিগূঢ় যোগাযোগ এবং আদানপ্রদানের সম্পর্ক রক্ষা করে। মানুষ সচেতনভাবে এই সমস্ত ভূমির অনুভব লাভ করিতে পারে, অবস্থাবিশেষে তাহার সচেতন সত্তাকে তাহাদের মধ্যে উৎক্ষিপ্ত করিতে পারে—জীবিতাবস্থায় আংশিকভাবে এবং সাহস করিয়া বলা যাইতে পারে যে মৃত্যুর পরে বিদেহ অবস্থায় আরও পূর্ণভাবে। মানুষের মধ্যে প্রথম হইতেই যদি নিজেকে অন্য লোকে উপসংক্রান্ত করিবার শক্তি থাকে, তবে পার্থিব জীবনের অব্যবহিত পরে হয়ত অপবিহার্য্যরূপে জীবাত্মার অন্য লোকে উৎক্ষিপ্ত হইবার সে সম্ভাবনা কার্য্যতঃ যথেষ্ট পরিমাণে সফলতা লাভ করিবে, আর যদি উৎক্ষেপের শক্তি একটা ক্রমপরিণতির ফলে লাভ হয় তবে তাহার সফলতা অবশেষে দেখা দিবে। কেননা ইহা সম্ভব যে জীব হয়ত প্রথমেই এতটা উন্নত ও পুষ্ট হইয়া উঠিতে পারে নাই, যাহার ফলে সে তাহার প্রাণ বা মনকে উচচতর প্রাণলোকে বা মনোলোকে লইয়া যাইতে পারে; সুতরাং মৃত্যুর সঙ্গে সঙ্গে তাহাকে এক পার্থিব দেহ হইতে সাক্ষাৎভাবে অন্য পার্থিব দেহে যাইতে বাধ্য হইতে হয়, ইহাই বর্ত্তমান অবস্থায় তাহার নিরবচ্ছিন্নভাবে আত্ম-সত্তা বজায় রাখিবার একমাত্র উপায়।

জীবের এক জীবন এবং জন্মান্তরে দ্বিতীয় জীবনের মধ্যস্থিত অবকাশের এবং সে সময় অন্য জগতের মধ্যে অনুপ্রবেশের দুইটি কারণ থাকিতে পারে; প্রথমতঃ মানুষের জটিল প্রকৃতির মধ্যে প্রাণময় ও মনোময় অংশের সহিত এই সমস্ত উচচতর ভূমির জ্ঞাতিত্ব সম্বন্ধ আছে বলিয়া প্রাণ ও মনের পক্ষে তাহাদের দিকে আকৃষ্ট হওয়া স্বাভাবিক, দ্বিতীয়ত সদ্য বিগত জীবনের অনুভূতিসকলকে পরিপাক করিয়া নিজ সত্তার অংশ করিয়া নেওয়া, যাহা অনাবশ্যক তাহাকে বর্জন করা, নূতন দেহধারণ এবং নূতনভাবে পার্থিব অভিজ্ঞতা লাভের জন্য প্রস্তুত হওয়া, এ সমস্তের জন্য মৃত্যুর পর অবকাশের একটা কাল থাকার সার্থকতা এমন কি বিশেষ প্রয়োজনীয়তা আছে। কিন্তু পরিপাকের জন্য এইরূপ অবকাশ এবং আমাদের মধ্যস্থিত স্বজাতীয় অংশসকলের উপর অন্য লোকসকলের এই আকর্ষণ কেবল তখনই কার্য্যকরী হইতে পারে যখন অর্দ্ধপশুভাবাপন্ন জড়াসক্ত মানুষের প্রাণ এবং মনোময় ব্যক্তিত্ব যথেষ্ট পরিমাণে পুষ্ট হইয়া উঠে;

যতদিন পর্য্যন্ত তেমন পুষ্টি না হয় ততদিন পর্য্যন্ত সেরূপ অবকাশ অথবা লোকান্তরগতি না থাকিতে পারে অথবা থাকিলেও তথায় সক্রিয়তা না থাকিতে পারে ; তখন জীবনের অনুভূতিসকল এত সরল ও প্রাথমিক যে তাহাদের পরিপাকের কোন প্রয়োজন নাই এবং প্রাকৃতসত্তাও এমন অপরিপক্ক ও স্থূল-ভাবাপন্ন যে পরিপাকের জটিল পদ্ধতির মধ্যে প্রবেশ করিবার সামর্থ্যও তাহার নাই, তখন হয়ত সত্তার উচ্চতর অংশসকল এমন পরিণতি লাভ করে নাই যাহাতে তাহারা নিজেদিগকে উচ্চতর ভূমিতে উত্তোলিত করিতে পারে। এরূপক্ষেত্রে অন্য লোকের সঙ্গে কোন যোগাযোগ থাকে না বলিয়া এক মতে জন্মান্তর-বাদের অর্থ দাঁড়ায় দেহান্তর-গ্রহণের একটা অবিচ্ছিন্ন পরম্পরা ; তখন অন্য লোকের অস্তিত্ব এবং অন্য ভূমিতে আত্মার কিছুদিনের জন্য এইরূপ বাস কার্য্যতঃ সত্য হয় না, অথবা এক্ষেত্রের কোন স্তরে তাহার প্রয়োজনীয়তা থাকে না। জন্মান্তর সম্বন্ধে আর এক মতবাদ এই হইতে পারে যে লোকান্তরে গমন সকল জীবাত্মার পক্ষে অপরিহার্য্য বিধান, সুতরাং মৃত্যুর অব্যবহিত পরে পুনর্জন্ম ঘটে না, নূতন জন্ম গ্রহণ করিয়া নূতন অভিজ্ঞতালাভের পূর্ব্বে তজ্জন্য প্রস্তুত হইবার জন্য জীবাত্মার পক্ষে এইরূপ কালের একটা অবকাশ প্রয়োজন। এই দুই মতের মধ্যে একটা আপোষও হইতে পারে, যতদিন পর্য্যন্ত উচ্চতরলোকে বাস করিবার মত পুষ্টি না হয় ততদিন অবধি অবিচ্ছিন্নভাবে জন্মপরম্পরা গ্রহণ করা হয় প্রাথমিক বিধান, আর যখন জীবাত্মা পুষ্ট হইয়া উঠে তখন মৃত্যুর পর লোকান্তরে গমন পরবর্ত্তী বিধান হইয়া দাঁড়ায়। তৃতীয় আর একটা অবস্থাও হইতে পারে, তাই বলা হইয়াছে যে কোন কোন জীবাত্মা এত শক্তিশালীরূপে উন্নত এবং তাহার প্রাকৃত সত্তা চিন্ময়ভাবে এমন সজীব হইয়া উঠিতে পারে যে লোকান্তরে এইরূপ অবকাশ-কাল-যাপনের প্রয়োজনীয়তা আর তাহাদের থাকে না, এইরূপে কালক্ষেপ দ্বারা বিলম্ব না করিয়া দ্রুত পরিণতি পথে অগ্রসর হইবার জন্য তাহারা অবিলম্বে জন্মগ্রহণ করে।

যে সকল ধর্ম্ম জন্মান্তর স্বীকার করে তাহাতে বিশ্বাসী জনসাধারণ অনেক সময় পরস্পরবিরোধী ধারণাসকল পোষণ করে, তাহারা প্রাকৃত মনের স্বাভাবিক সংস্কারমূঢ়তাবশতঃ তাহাদের মধ্যে সামঞ্জস্য-সাধনের চেষ্টাও করে না। একদিকে একটা অস্পষ্ট অথচ বেশ ব্যাপক বিশ্বাস রহিয়াছে যে মৃত্যুর অব্যবহিত বা প্রায় অব্যবহিত পরেই জীবাত্মা অন্য দেহ ধারণ করে। অপর পক্ষে

স্বর্গের প্রাচীন এক মত দেখিতে পাওয়া যায় যে পার্থিব জীবনের পুণ্য ও পাপের ফলে মৃত্যুর পর স্বর্গ বা নরক অথবা সত্তার অন্য কোন লোকে বা অন্য কোন অবস্থায় জীবাত্মাকে কিছুকাল বাস করিতে হয় ; সেই সমস্ত লোকে যখন ভোগ দ্বারা পাপ ও পুণ্য ক্ষয় হইয়া যায় এবং জীবাত্মা নূতন পার্থিব জীবনের জন্য প্রস্তুত হয় কেবল তখন আবার সে পৃথিবীতে ফিরিয়া আসে। এই দুই মতের বিরোধ ঘুচিয়া যায় যদি আমরা স্বীকার করি যে পরিণামের যে ক্রমোর্দ্ধ্ব গতি রহিয়াছে তাহার মধ্যে আত্মা বা প্রকৃতিস্থ পুরুষ যে অবস্থায় পৌঁছিয়াছে তাহার দ্বারা তাহার গতিপথের এই বিভিন্নতা নিরূপিত হইবে, অর্থাৎ মৃত্যুর পরে সে তৎক্ষণাৎ নূতন দেহ ধারণ করিবে অথবা এক দেহ হইতে দেহান্তর প্রাপ্তির মধ্যে অবকাশ-কালে লোকান্তরে গমন করিবে তাহা স্থির হইবে ; পার্থিব জীবন অপেক্ষা উচ্চতর স্তরে প্রবেশ করিবার ক্ষমতা কতখানি লাভ হইয়াছে তাহার উপর ইহা নির্ভর করিবে। কিন্তু প্রচলিত জন্মান্তরবাদে চিন্ময়-পরিণামের কথা স্পষ্টভাবে বলা নাই, আত্মাকে এমন এক অবস্থায় পৌঁছিতে হইবে যথায় সে জন্মগ্রহণ বা দেহধারণের প্রয়োজন অতিক্রম করিবার এবং নিজের নিত্য-ধামে পৌঁছিবার সামর্থ্য লাভ করিবে, এই যে মত রহিয়াছে ইহার মধ্যে পরি-ণাম ধারার কথা কেবল প্রকারান্তরে উক্ত আছে ; কিন্তু যদি ক্রমোর্দ্ধ্ব গতির একটা সোপানাবলি বা ক্রমপরম্পরা না থাকে তাহা হইলে যেখানে পৌঁছিলে জন্মগ্রহণের প্রয়োজন শেষ হয় তথায় আঁকাবাঁকা পথে এলোমেলোভাবে অগ্রসর হইতে হয়, কিন্তু তাহার বিধান সহজে নির্ণয় করিবার কোন উপায় নাই। অবশ্য সমস্যার নিশ্চিত সমাধান কেবলমাত্র চৈত্য-গবেষণা (psychic enquiry) এবং অনুভূতি দিয়াই হইতে পারে ; এখানে বিচার-বুদ্ধি দিয়া আমরা শুধু পরিণামধারা লইয়া এই বিচার করিতে পারি, মৃত্যুর অব্যবহিত পরে অন্য দেহ ধারণ করা কিম্বা দেহত্যাগ ও দেহান্তর-প্রাপ্তির মধ্যে অবকাশ থাকা এই দুইএর মধ্যে বস্তু-স্বভাব অনুসারে দেহধারী চৈত্যসত্তার আপাতদৃষ্ট বা স্বাভাবিক কোন প্রয়োজন আছে কিনা।

বিভিন্ন জগতের তত্ত্ব পরস্পরের উপর এক প্রকারে নির্ভরশীল এবং তাহারা পরস্পরের মধ্যে ওতপ্রোত হইয়া আছে এবং আমাদের চিন্ময়-পরিণাম-ধারার উপর এ তথ্যের প্রভাব রহিয়াছে বলিয়া মৃত্যুর পর জীবাত্মার কিছুকাল লোকান্তরে অবস্থান কতকটা প্রয়োজন হইয়া পড়ে, সে প্রয়োজন যতটা মৌলিক তদপেক্ষা অধিকতর পরিমাণে সক্রিয় ও ব্যবহারিক। কিন্তু পৃথিবীর তীব্র আকর্ষণ

অথবা পরিণামশীল প্রকৃতির অতিরিক্ত স্থূলতার জন্য এ ব্যবস্থার সাময়িক ব্যতিক্রম ঘটিতে পাবে। ঊর্দ্ধ্বপবিণতিব পথে কোন জীব একবার মনুষ্য-যোনিতে জন্মগ্রহণ করিবাব পব পুনঃপুনঃ মানবদেহ ধারণ না করিলে মানুষ-রূপে তাহাব যে পবিণতি তাহা পূর্ণ হয না, ইহাই আমাদের বিশ্বাস; যুক্তি-বিচাবেব দিক হইতে এ বিশ্বাসের ভিত্তি এই যে জীবাত্মাকে এই পৃথিবীতে এক স্তর হইতে তাহাব উচচতব স্তবে, তাহাব পবে আরো উচচতর স্তরে, এই ভাবে অবিরামগতিতে অগ্রসব হইতে হয, এই ভাবে মনুষ্যযোনিতে পৌঁছিয়া পুনঃপুনঃ মনুষ্য জন্মগ্রহণ কবা তাহাব প্রকৃতিব পরিণতি ও পুষ্টির পক্ষে একান্ত আবশ্যক; পৃথিবীতে অতি অল্পকালেব জন্য একবার মাত্র মানুষ হইয়া আসা প্রকৃতি-পবিণামেব প্রয়োজনেব জন্য স্পষ্টতই প্রচুর হইতে পারে না। মানুষরূপে জন্মপবম্পবাব প্রথম স্তবসকলেব মধ্যে যখন জীবাত্মা মানবতার প্রাথমিক অবস্থায বহিযাছে তখন প্রথম দৃষ্টিতে মানবেব জন্মপরম্পরার মধ্যে মৃত্যুব অব্যবহিত পরে দেহান্তব-গ্রহণ নিশ্চয সম্ভব বলিযা মনে হয়; হয়ত তখন প্রাণশক্তি যে মুহূর্ত্তে ব্যূহবদ্ধ ভৌতিকদেহ হইতে বহির্গত বা বিতাড়িত হয় এবং পূর্ব্বেব দেহ ভাঙ্গিযা পড়ে যাহাকে আমবা মৃত্যু বলি, ঠিক সেই মুহূর্ত্তেই জীবাত্মা নূতন এক মানবদেহ ধাবণ কবে এবং এইভাবে দেহধাবণেব পুনরাবৃত্তি চলিতে থাকে। কিন্তু পবিণামধাবাব কোন্ প্রয়োজন এইভাবে জন্ম-পবম্পরা গ্রহণ কবিতে জীবাত্মাকে বাধ্য কবে? স্পষ্টতঃ এ ব্যবস্থা কেবল ততদিন পর্য্যন্ত প্রবল থাকিতে পাবে যতদিন ব্যষ্টিচৈত্যসত্তা—অন্তর্গূঢ় খাঁটি আত্মা বা জীব-সত্তা নিজে নহে, কিন্তু প্রাকৃত সত্তাতে যে আত্মরূপায়ণ দেখা দিয়াছে—শুধু অল্পপবিমাণে উন্মিষিত হইযাছে বা এমন প্রচুব পবিমাণে পুষ্ট বা রূপায়িত হইযা উঠে নাই যাহাতে এই জন্মেব ব্যষ্টি প্রাণ মন ও দেহের অভ্যস্ত সংস্কারেব অনুবৃত্তি বা অবিচ্ছিন্নতাব উপব নির্ভব না কবিযা আত্মভাবকে বজায় রাখিতে পারে, তখন শুধু নিজেব মধ্যে স্থাযীভাবে থাকিবাব শক্তি লাভ হয় নাই বলিয়া এবং অতীতে প্রাণ ও মনেব যে রূপায়ণ তাহাব মধ্যে গড়িয়া উঠিয়াছে তাহা বর্জন কবিযা অন্য লোকে প্রযোজনীয অবকাশ-যাপনেব দ্বারা প্রাণ ও মনের নূতন রূপাযণ-গ্রহণেব শক্তি নাই বলিযা তাহাব প্রাথমিক স্থূল অপরিপক্ক ব্যক্তি-সত্তাকে বক্ষা কবিবার জন্য মৃত্যুব অব্যবহিত পবে নূতন দেহে তাহাকে সংক্রামিত কবা ছাড়া তাহাব আব অন্য উপায নাই। অবশ্য যে জীব এতটা দৃঢরূপে ব্যক্তিত্বসম্পন্ন হইযা উঠিয়াছে যে তাহার মধ্যে মানুষী চেতনার উন্মেষ

হওয়া সম্ভব হইয়াছে তাহার চৈত্তসত্তা এরূপ অতি অপরিপুষ্ট অবস্থায় রহিয়াছে, ইহা স্বীকার করা যায় কিনা সন্দেহ। সাধারণ জীবনে যতই নিম্নস্তরে অবস্থিত থাকুক না কেন, তাহার মন যতই পঙ্গু, অপরিণত, সঙ্কুচিত, অন্নময় ও প্রাণময় চেতনার দ্বারা যতই আবৃত এবং তাহার মধ্যে যতই ডুবিয়া থাকুক না কেন নিজের নিম্নস্তর রূপায়ণ হইতে পৃথক হইয়া দাঁড়াইতে সে যতই অনিচ্ছুক বা অসমর্থ হউক না কেন তথাপি ব্যষ্টিমানুষ তাহার বিশিষ্ট মনোময় সত্তার মধ্য দিয়া ক্রিয়া-শীল যে এক আত্মা তাহাতে সন্দেহ নাই। কিন্তু তবু হয়ত মনে করা যাইতে পারে যে নিম্নের পার্থিব বস্তুর প্রতি বিদেহী জীবের এত প্রবল আসক্তি থাকিতে পারে যে বাধ্য হইয়া তাহাকে সদ্য সদ্যই অন্নময় জীবনে ফিরিয়া আসিতে হয়, কেননা প্রকৃতপক্ষে তাহার প্রাকৃত আধার তখনও অন্য কিছুর জন্য উপযুক্ত হয় নাই, অথবা পৃথিবী ছাড়া অন্য কোন উচ্চতর ভূমিতে বাসের যোগ্যতা অর্জন করে নাই। অথবা আবার কখনও জীবের জীবনের অভিজ্ঞতা এত অল্পকাল স্থায়ী এবং এমন অপূর্ণ হইয়াছে যে অনুভূতি আরও বেশী করিয়া লাভ করিবার জন্য তাহাকে বাধ্য হইয়া অবিলম্বে জন্মগ্রহণ করিতে হয়। প্রকৃতির জটিল ক্রিয়াধারার মধ্যে অন্য কোন প্রয়োজন প্রভাব বা কারণও—যেমন পার্থিব কোন ভোগ বাসনা পূর্ণ করিবার অতি তীব্র ইচ্ছা—ব্যক্তিসত্তার একই রূপায়ণকে দেহান্তের পর বিশ্রাম না দিয়া নূতন জড় দেহে অবিলম্বে জোর করিয়া টানিয়া আনিতে পারে। কিন্তু তথাপি পরিণামের পথে একবার মানুষী স্তরে পৌঁছিলে চৈত্যসত্তার পক্ষে অন্য রীতিতে জন্মগ্রহণ, শুধু নূতন দেহ ধারণ নহে কিন্তু ব্যক্তিসত্তার নবরূপায়ণ লইয়া নূতন দেহে প্রবেশই হইবে স্বাভাবিক বিধান।

কারণ চৈত্যব্যক্তিত্বের ( soul personality ) পরিপুষ্টির সঙ্গে তাহার আত্মপ্রকৃতির রূপায়ণসমূহের উপর যেমন প্রচুর প্রভুত্ব সে লাভ করিবে তেমনি তাহার প্রাণময় ও মনোময় ব্যক্তিসত্তাকে এমন স্বপ্রতিষ্ঠ ও আত্মপ্রকাশ-শীল করিয়া তুলিতে সমর্থ হইবে যে জড়দেহের আশ্রয় ব্যতীতও তাহারা টিকিয়া থাকিতে এবং জড়জগৎ ও জড়ময় জীবনের প্রতি তাহাদের যে অত্যা-সক্তি আছে, যাহা জড়ের দিকে তাহাদিগকে আটকাইয়া রাখিতে চায়, তাহা বর্জন করিতে পারিবে ; চৈত্যব্যক্তিত্ব এমনভাবে পুষ্ট হইয়া উঠিবে যে সে লিঙ্গদেহে বা সূক্ষ্মশরীরে অবস্থিত থাকিতে পারিবে, যে সূক্ষ্মদেহকে আমরা অন্তরপুরুষের বিশিষ্ট কোষ বা আধার বলিয়া জানি। এই চৈত্যসত্তা বা আত্মাপুরুষ

দেহের মৃত্যুর পর বাঁচিয়া থাকে এবং মন ও প্রাণকে সঙ্গে লইয়া সূক্ষ্মদেহেই আত্মার স্থূল বাসভূমি হইতে প্রয়াণ করে, কিন্তু এইভাবের প্রয়াণের জন্য চৈত্যসত্তা ও সূক্ষ্মদেহ এ উভয়েরই প্রচুর পুষ্ট হওয়া চাই। কিন্তু মনোলোকে ও প্রাণলোকে গিয়া যাহাতে বিশ্লিষ্ট বা বিচূর্ণ না হইয়া পড়ে এবং কিছুকালের জন্য টিকিয়া থাকিতে পারে, সেজন্য মন ও প্রাণকেও যথাযথভাবে সংহত ও পুষ্ট হইতে হইবে। এই সমস্ত নিমিত্ত বা সর্ত্ত যদি পূর্ণ হয়, চৈত্যসত্তার সূক্ষ্মদেহের যথাযথ পরিণতি, মনোময় ও প্রাণময় ব্যষ্টিসত্তার যদি যথাযথ পরিপুষ্টি হয়, তাহা হইলে মৃত্যুর অব্যবহিত পরে নূতন দেহে জন্মগ্রহণ না করিয়া জীবাত্মার ঊর্দ্ধ্বলোকে অবস্থিতি সম্ভব হইবে এবং তখন এই সমস্ত ঊর্দ্ধ্বলোকের আকর্ষণ তাহার পক্ষে কার্য্যকরী হইবে। কিন্তু শুধু এইটুকু ব্যবস্থা থাকিলে একই প্রাণ ও মনোময় ব্যক্তিত্ব লইয়া জীবকে আবার পৃথিবীতে ফিরিয়া আসিতে হইবে এবং নূতন জন্মে স্বচ্ছন্দ ও স্বাধীনভাবে তাহার পরিণাম ঘটিবে না। চৈত্যসত্তার নিজেরও ব্যক্তিত্বকে এমন বিশেষভাবে ফুটাইয়া তুলিতে হইবে যাহাতে অতীত দেহের মত প্রাণ ও মনের অতীত রূপায়ণের উপরেও তাহাকে নির্ভর করিয়া থাকিতে না হয় এবং সময়মত তাহাদিগকে বর্জন করিয়া নূতন অভিজ্ঞতার জন্য নূতন ভাবে আবার প্রাণ ও মনের নূতন রূপ গড়িয়া তুলিতে পারে। এমনি ভাবে পুরাতনের বর্জন এবং নূতন রূপের প্রস্তুতির প্রয়োজনে মৃত্যু এবং পুনর্জন্মের মধ্যবর্ত্তী কিছুকালের জন্য যেখানে আমরা এখন বাস করিতেছি সেই জড়ভূমিকে ছাড়িয়া লোকান্তরে বাস করিতে হইবে ; কেননা এই জড়জগতে বিদেহী জীবাত্মার কোন স্থায়ী বাসভূমি হইতে পারে না। যদি সূক্ষ্মতর উপাদানে গঠিত একটা আবরণ পার্থিবসত্তার উপর থাকে যাহা পৃথিবীর অন্তঃপাতী কিন্তু যাহার প্রকৃতি প্রাণ ও মনোময়, তাহা হইলে বিদেহজীব তথায় অতি অল্প কিছুকালের জন্য বাস করিতে পারে বটে, কিন্তু পার্থিব জীবনের প্রতি আসক্তি তখনও অতিপ্রবল না হইলে সেখানেও জীবের দীর্ঘকাল অবস্থিতির কোন কারণ নাই। জড়দেহ ছাড়িবার পরেও জীবাত্মাকে যদি টিকিয়া থাকিতে হয় তবে তাহা জড়োত্তর লোকেই সম্ভব হইবে, সে লোক চেতনার পরিণতিধারার মধ্যস্থিত কোন উপযুক্ত সূক্ষ্মস্তর বা ভূমিই কেবল হইতে পারে অথবা যদি পরিণামধারা না থাকে তাহা হইলে সে লোক হইবে এক জীবন ও পরবর্ত্তী জীবনের মধ্যবর্ত্তী অল্পকালের জন্য বিশ্রামের একটা ভূমি, কিম্বা সে হইবে সেই অনাদি পরমধাম যেখান হইতে আর জীবকে জড়প্রকৃতির মধ্যে ফিরিয়া আসিতে হইবে না।

তাহা হইলে জড়োত্তর ভূমির কোন্ স্তরে জীবের অস্থায়ী এবং কোথায়ই বা তাহার অন্যতর স্থায়ী বাসভূমি হইবে? মনে হয় মনোময় জগৎ-সমূহের কোন মনোময় স্তরই হইবে সে বাসভূমি, কেননা মৃত্যুর পর দেহের গ্রন্থি আসক্তির বাধা যখন দূর হইয়াছে তখন মানুষ মনোময় জীব বলিয়া মনোময় জগতের যে আকর্ষণ পূর্ব্বেই তাহাব জীবনে সক্রিয় হইযাছে তাহার শক্তিই প্রবল হইবে, তাহা ছাড়া স্পষ্টতঃ মনোময় লোকই মনোময় জীবের স্বাভাবিক ও উপযুক্ত বাসস্থান হওয়া উচিত। কিন্তু স্বতঃসিদ্ধ ভাবে ইহাই যে হইবে তাহা নহে, কেননা মানুষের সত্তা বিচিত্র উপাদানে গড়া এবং জটিলতায ভরা; তাহার মনোময় জীবনেব সঙ্গে প্রাণময় জীবন বিজড়িত হইযা বহিয়াছে—এমন কি অনেক সময় মনের চেয়ে প্রাণেব প্রভাবই তাহাব কাছে বেশী স্পষ্ট ও অধিকতর শক্তিশালী; তাহা ছাড়া মনেব পশ্চাতে আছে তাহাব অন্তরাত্মা, মনোময় সত্তা যাহার প্রতিনিধি মাত্র। আবাব সূক্ষ্মলোকেব বহুভূমি বা স্তর আছে এবং জীবাত্মাকে তাহাব স্বধামে পৌঁছিতে হইলে তাহাদিগেব মধ্য দিয়া তাহা-দিগকে পাব হইয়া যাইতে হয। জডজগতেব মধ্যেই অথবা তাহাব সন্নিকটে ক্রমসূক্ষ্ম কতকগুলি স্তর আছে বলিযা জানা যায, যাহাদিগকে জড়জগতেবই প্রাণ ও মনোময় প্রকৃতিবিশিষ্ট উপভূমি বলা যাইতে পাবে, এ সমস্ত স্তব জড়-জগৎ ঘিরিয়া পরস্পবের মধ্যে অনুপ্রবিষ্ট হইয়া জড়োত্তব ও জড়লোকের মধ্যে সেতুস্বরূপ বর্ত্তমান আছে এবং ইহাদের মধ্যে দিয়া জড় ও জড়োত্তরের সঙ্গে আদানপ্রদান চলে। যতদিন মননশক্তি যথাযথভাবে পুষ্ট হয় নাই, যতক্ষণ জীব মন ও প্রাণের জড়গত রূপ বা ক্রিয়াতেই শুধু অভ্যস্ত ততদিন এই সমস্ত মধ্যবর্ত্তী স্তরে আটকপড়া এবং স্বধামে ফিবিতে বিলম্ব হইযা যাওয়া সম্ভব হইতে পারে। এমন কি এমনও হইতে পাবে যে মৃত্যুব পরও জন্মের পূর্ব্বের অবকাশের সমস্তটাই এখানে কাটাইতে জীব বাধ্য হইতে পারে, সাধারণতঃ অবশ্য এরূপ ঘটিবার কথা নয়, ইহা কেবল তখনই ঘটিতে পাবে যখন তাহার জীবনের পার্থিবরূপের প্রতি এত প্রবল আসক্তি থাকে, যাহা তাহাব স্বাভাবিক ঊর্দ্ধ্বগতিকে প্রতিরুদ্ধ বা ব্যাহত করে। মৃত্যুব পব জীবাত্মার যে অবস্থা প্রাপ্তি হয় তাহার সঙ্গে তাহার পার্থিব জীবনেব অবস্থা ও পবিণতির কোন না কোন প্রকার মিল আছে, কেননা তাহাব মৃত্যুব পবেব জীবন নিম্নেব মর্ত্ত্যস্থিতিতে কিছুকাল অবস্থানের পর অবাবিত ভাবে ঊর্দ্ধ্বগতিতে স্বধামের দিকে ফিরিয়া যাওয়া নহে; তাহা এই পার্থিব জীবনে যে অতিদুরূহ আধ্যাত্মিক পরিণামধারা

চলিতেছে তাহাকে সাহায্য করিবার জন্য পুনঃ পুনঃ আবর্ত্তিত একটা সাধারণ ঘটনা বা অবস্থা। পৃথিবীতে মানুষের পরিণামের সঙ্গে সঙ্গেই উর্দ্ধ্বলোকসকলের সঙ্গে তাহার একটা সম্বন্ধ স্থাপিত হয়, যাহা মৃত্যুর পর এই অন্তলোকে তাহার স্থিতির মুখ্য নিয়ন্তা হইয়া উঠে, মৃত্যুর পর কোন্ দিকে কোথায় তাহার গতি হইবে, কতকাল তথায় তাহার স্থিতি হইবে এবং সেখানে তাহার আত্ম-অনুভবের প্রকৃতি কি হইবে এ সম্বন্ধই হয় তাহার নিয়ামক।

ইহাও হইতে পারে যে জড়দেহে অবস্থান কালের অভ্যস্ত সংস্কার এবং বিশিষ্ট অভীপ্সাসকল দ্বারা সৃষ্ট অন্য জগতের উপান্তভূমিতে (annexes) জীব কিছুকাল বাস করিতে পারে। আমরা জানি যে মানুষ এই সমস্ত উচ্চতর লোকের প্রতিরূপ গড়িয়া তোলে, যাহা অধিকাংশ স্থলে এই সমস্ত লোকের কোন অংশের মনোময় অনুবাদ, এই সকল প্রতিরূপ একত্র করিয়া সে তাহার মনোময় জগৎসকল, তাহাদের একপ্রকার বাস্তব রূপ সৃষ্টি করে; আবার বাসনা দিয়া সে নানাপ্রকার কামলোকও গড়িয়া তোলে এবং তাহা তাহার অন্তশ্চেতনায় অতিবাস্তব মনে হয়। এই ভাবে গড়া লোকসকল তাহার কাছে এমন প্রবলভাবে সত্য বলিয়া অনুভূত হইতে পারে যে তাহারা মৃত্যুর পর একটা কৃত্রিম পরিবেশ সৃষ্টি করে এবং জীব কিছুকালের জন্য তথায় অবস্থান করিতে পারে। কারণ যাহা তাহার প্রাকৃত জীবনে জ্ঞানার্জন এবং জীবন-শিল্প-সাধনার এক অপরিহার্য্য সহায় মাত্র মানুষের সেই কল্পনা বা প্রতিরূপ গড়িয়া তুলিবার এই শক্তি উর্দ্ধ্বলোকে এক সৃষ্টিশক্তিরূপে পরিণত হয় যাহা মনোময় জীবকে নিজসৃষ্ট এই প্রতিরূপের জগতে কিছুকাল বাস করিতে সমর্থ করে অবশেষে তাহা অন্তরাত্মার চাপে ভাঙ্গিয়া পড়ে। কল্পনার দ্বারা সৃষ্ট এই সমস্ত জগতের প্রকৃতি বৃহত্তর জীবনের গড়া বস্তুর অনুরূপ; মন বৃহত্তর মনোময় ও প্রাণময় জগতের কোন সত্য অবস্থাকে পার্থিব অনুভূতির ভাষায় রূপান্তরিত করিয়া ইহাদিগকে গড়িয়া তুলিয়াছে এবং তাহা বর্দ্ধিত, দীর্ঘায়িত ও দীর্ঘকালস্থায়ী হইয়া পার্থিব ভূমির অতীত অবস্থাতে পর্য্যন্ত বিস্তৃত হইয়াছে; এই ভাবের অনুবাদের দ্বারা জীব তাহার অন্নময় সত্তার প্রাণিক সুখদুঃখকে জড়োত্তর অবস্থায় লইয়া যায়, সেখানে তাহারা আরও পূর্ণতা ও বিস্তার লাভ করে এবং দীর্ঘতর কাল স্থায়ী হয়। এই ভাবে গঠিত পরিবেশের মধ্যে জড়োত্তর ভাবে বাসের যে স্থান আছে তাহা প্রাণময় ও নিম্নতর মনোময় জগতের উপান্তভূমি মনে করিতে হইবে।

কিন্তু ইহা ছাড়া শুদ্ধ বা প্রকৃত প্রাণলোক আছে, যাহা কৃত্রিম সৃষ্টি নয়, আদিম কালেই যাহা সুসংবদ্ধ হইয়া গড়িয়া উঠিয়াছে যাহা বিশ্বগত প্রাণতত্ত্বের স্বাভাবিক বাসভূমি যেখানে বিশ্বগত প্রাণপুরুষ নিজের ক্ষেত্রে এবং স্বপ্রকৃতিতে প্রতিষ্ঠিত আছে। যাহা প্রধানতঃ প্রাণময় এমন যে সকল প্রভাব পার্থিব জীবনে জীবকে নিয়ন্ত্রিত ও গঠিত কবিযাছে সেই শক্তিবশে মৃত্যুর পরে এবং পুনর্জন্মের মধ্যবর্ত্তীকালে সে এখানে কিছুকাল অবস্থান কবিতে বাধ্য হইতে পারে ; কেননা প্রাণলোকই এই সমস্ত প্রভাবেব স্বাভাবিক আবাসভূমি এবং তাহার উপর সেই প্রভাবেব আধিপত্য কিছুকালেব জন্য তাহাকে তাহাদের নিজস্ব ভূমিতে আবদ্ধ বাখিবে, ইহলোকেও সে যাহাদের মুষ্টির মধ্যে ছিল এখানে তাহারাই তাহাকে নিজমুষ্টিব মধ্যে বাখিতে পাবে। জড হইতে জড়োত্তর জগতে যাওযাব পথে উপান্ত-ভূমিতে বা নিজেব গডা জগতে জীবের অবস্থিতি তাহাব চেতনাব একটা পবিবর্ত্তনশীল মধ্যবর্ত্তী অবস্থামাত্র ; এই কৃত্রিমজগৎ হইতে সত্যকাব স্বাভাবিক জড়োত্তব জগতে তাহাকে যাইতেই হইবে। মৃত্যুব অব্যবহিত পবে এই উর্দ্ধলোকে তাহাব গতি হইতে পারে অথবা পরিবর্ত্তনশীল অবস্থাব মধ্যে যেখানকাব পবিবেশ পার্থিব জীবনেব একটা ধারাবাহিকতা বা অনুবৃত্তি বলিযা মনে হয সূক্ষ্মভূতময অনুভূতিব তেমন কোন প্রদেশে সে প্রথমে অবস্থিত হইতে পাবে, কিন্তু এই সূক্ষ্মতব ক্ষেত্রেব উপযোগী অনেকটা স্বতন্ত্র অবস্থাব মধ্যে সে অবস্থানে মনোময় প্রাণময বা সূক্ষ্মভূতময জীবন এক প্রকারভাবে আবও সুখকব ও পূর্ণতব হইবে। এই সমস্ত সূক্ষ্মভূতময় ও প্রাণময় ভূমির পবপাবে মনোময ও চিন্ময-মনোময় (spiritual mental) লোকেব পবম্পবাও আছে, মনে হয মৃত্যুব পব মানবাত্মাব তথায়ও গতি বা স্থিতি হইতে পাবে, কিন্তু মন ও আত্মাব যথেষ্ট পুষ্টিলাভের পূর্ব্বে এই জগতে আসিলে তাহাব সংজ্ঞাহাবা হইয়া পড়িবার সম্ভাবনা প্রবল। কিন্তু সাধারণতঃ পবিণতিশীল সত্তা মৃত্যুব পব যেখানে যাইতে পাবে এই হইবে তাহার উচ্চতমসীমা, কেননা পার্থিবজীবনে যে মানুষ মনোময় স্তবেব উপরে উঠিতে পাবে নাই সে অধিমানস বা অতিমানস ভূমিতে আরূঢ় হইতে পাবেনা, অথবা এমন হইতে পারে যে, সে সাধনাব দ্বাবা এমন পুষ্ট হইযাছে বা এমন অবস্থা লাভ কবিয়াছে যে লম্ফ দিযা মনোমব স্তব পাব হইয়া গিয়াছে, তাহা হইলে যতদিন পর্য্যন্ত পরিণামধাবা অগ্রসব হইযা এই জগতে জড়েব মধ্যে অতিমানস বা অধিমানস প্রকাশের ক্ষেত্র প্রস্তুত কবিতে সমর্থ না হইতেছে ততদিন

পর্য্যন্ত এ জগতে ফিরিয়া আসা তাহার পক্ষে আর সম্ভব নাও হইতে পারে।

কিন্তু তৎসত্ত্বেও মানুষের মরণোত্তর গতি স্বভাবতঃ যে মনোময় লোক পর্য্যন্ত পৌঁছিয়াই শেষ হইয়া যাইবে তাহা সত্য নহে, কারণ মানুষ পূর্ণরূপে শুধু মনোময় নয়; মানুষ স্বরূপে চৈত্যসত্তা বা আত্মা, মন নয়—এই চৈত্য-পুরুষই হইতেছে সেই পথিক যে বহু জন্ম মৃত্যুর মধ্য দিয়া চলিতেছে, তাহার আত্মপ্রকাশে বা রূপায়ণে মনোময় সত্তা একটা প্রধান উপাদান মাত্র। সুতরাং বিশুদ্ধ চৈত্যসত্তার একটা ভূমি আছে, সর্ব্বশেষে জীব যেখানে উপনীত হইয়া পুনরায় জন্মগ্রহণের জন্য অপেক্ষা করিবে, সেখানে সে অতীত জীবনের অভিজ্ঞতা পরিপাক করিবে এবং ভবিষ্যতের জন্য প্রস্তুত হইবে। সাধারণতঃ আশা করা যায় যে যে-মানুষ স্বাভাবিকভাবে পুষ্ট হইয়াছে এবং যথেষ্ট পরিমাণে মনন-শক্তি লাভ করিয়াছে, সে মৃত্যুর পর একে একে সূক্ষ্মভূতময়, প্রাণময়, মনোময় ভূমিসকল পার হইয়া চৈত্যলোকের বাসভূমিতে আসিয়া পৌঁছিবে। জীবাত্মা প্রত্যেক ভূমিতে উপস্থিত হইয়া তাহার অতীত জীবনের ব্যক্তিসত্তায় ( personality ) অস্থায়ী এবং শুধু বহিশ্চর ক্ষেত্রে বিচরণসমর্থ যে রূপ ছিল তাহার যে অংশ সেই ভূমির উপাদানে গঠিত তাহা নিঃশেষে ক্ষয় বা বর্জন করিয়া ফেলিবে; সে যেমন পূর্ব্বেই তাহার অন্নময় কোষ পরিত্যাগ করিয়া আসিয়াছে তেমনি তাহার প্রাণময় ও মনোময় কোষও ফেলিয়া দিবে; কিন্তু তাহার ব্যক্তিত্বের তাহার মনোময় প্রাণময় ও অন্নময় অভিজ্ঞতার সারাংশ গোপন স্মৃতিতে থাকিয়া যাইবে অথবা সক্রিয় শক্তিরূপে ভবিষ্যতের জন্য সঞ্চিত হইবে। কিন্তু যাহার মনের প্রচুর পরিণতি হয় নাই, সে সচেতনভাবে প্রাণ-লোক অতিক্রম করিয়া যাইতে সমর্থ নহে, তখন হয় তাহাকে তথা হইতে আবার পতিত হইতে এবং প্রাণময় স্বর্গ বা নরকভোগের পর পৃথিবীতে পুনরায় ফিরিয়া আসিতে অথবা আরো সুসঙ্গতভাবে প্রাণময় ভূমি পার হইয়াই চৈত্যক্ষেত্রে একভাবে নিদ্রিত অবস্থায় উপনীত হইতে হয়, তখনও অতীত অভিজ্ঞতার পরিপাক চলে এবং মৃত্যু ও পুনর্জন্মের মধ্যবর্ত্তী কালের বাকী অংশ সেই অবস্থায় কাটে; অনেকটা পরিণত অবস্থা লাভ করা উচ্চতর লোকে জাগ্রত হইবার পক্ষে অপরিহার্য্য।

যাহা বলা হইয়াছে তাহাতে এই সমস্তের খুব সম্ভাবনা থাকিলেও, ব্যবহারিক ক্ষেত্রে ইহাদের প্রয়োজনীয়তা স্বীকার করিলেও এবং অধিচেতন অনুভূতির

কোন কোন তথ্যদ্বারা ইহারা সমর্থিত হওয়া সত্ত্বেও তার্কিক মন এ সমস্ত সিদ্ধান্ত পূর্ণরূপে স্থাপিত হইয়াছে এ কথা স্বীকার না করিতে পারে। আমাদিগকে খুঁজিয়া দেখিতে হইবে মৃত্যু ও জন্মের মধ্যবর্ত্তী কালে জীবাত্মার এই ভাবের অবস্থিতির পক্ষে আরো কোন মৌলিক প্রয়োজন আছে কিনা অথবা অন্ততঃ-পক্ষে এমন কোন সক্রিয় শক্তি আছে কিনা যাহাতে এই সমস্ত সিদ্ধান্ত অপরিহার্য্য-রূপে গ্রহণযোগ্য হইয়া উঠে। এই ভাবের একটা প্রয়োজনের সাক্ষাৎ আমরা পাই যখন বুঝিতে পারি যে পার্থিব পরিণামে এই সমস্ত ভূমির প্রভাব নিশ্চিতভাবে কার্য্য করিতেছে এবং উন্মিষন্ত জীবচেতনার সঙ্গে এই সমস্ত লোকের একটা নিবিড় সম্বন্ধ স্থাপিত হইয়াছে। পার্থিব ভূমির উপর তাহাদের উচ্চতর কিন্তু গোপন ক্রিয়ার ফলেই আমাদের প্রগতি অনেকটা পরিমাণে সম্ভব হইয়াছে। নিশ্চেতনা অথবা অবচেতনার মধ্যে সব কিছুই আছে কিন্তু বীজ বা সম্ভাবনারূপে, উচ্চভূমি হইতে আগত ক্রিয়াধারা তাহাদিগকে উন্মিষিত হইয়া উঠিতে সাহায্য বা বাধ্য করে। জড় প্রকৃতির পরিণাম-ক্ষেত্রে যে সমস্ত মনোময় ও প্রাণময় রূপ দেখা দিতেছে, তাহাদিকে সুগঠিত ও প্রগতিপথে নিয়ন্ত্রিত করিবার জন্য অবিচ্ছিন্নভাবে সেই ক্রিয়াধারার প্রবাহ চলিবার প্রয়োজন আছে, কেননা জড়োত্তর ঊর্দ্ধ ভূমি হইতে তাহাদের নিজেদের প্রকৃতির অনুরূপ শক্তির প্রবাহ, গোপন হইলেও সর্ব্বদা না পাইলে, নিশ্চেতন বা অগাড় এবং অবিদ্যাচ্ছন্ন জড়প্রকৃতির বাধার জন্য, এই সমস্ত প্রগতির ধারা পূর্ণ শক্তি সঞ্চয় করিতে বা তাহাদের নিগূঢ় ঐশ্বর্য্য-সকল যথাযথভাবে ফুটাইয়া তুলিতে পারে না। এই আশ্রয়গ্রহণ এই গোপন সংযোগের ক্রিয়াধারা প্রধানতঃ আমাদের অধিচেতন সত্তাতেই চলে, বহিঃসত্তাতে নয়, তথা হইতেই আমাদের চেতনার সক্রিয় শক্তি উন্মিষিত হয় এবং বহিঃসত্তা যাহা কিছু লাভ করে যাহা কিছু উপলব্ধি করে, তাহা সঞ্চয় করিবার জন্য অধিচেতন সত্তার ভাণ্ডারে সর্ব্বদা পাঠাইয়া দেয়, তথায় তাহারা পুষ্ট হয় এবং পরে বৃহত্তর আকার ও শক্তি লইয়া পুনরায় আসিয়া বহিঃসত্তায় স্ফুরিত হয়। আমাদের বৃহত্তর গোপন সত্তা এবং বহিশ্চর ব্যক্তিসত্তার মধ্যে এইরূপ ক্রিয়া এবং প্রতিক্রিয়া চলে বলিয়াই জড়গ্রস্ত মনের নিম্নতর স্তরসকল যে মানুষ একবার পার হইয়াছে তাহার জীবনে চিন্ময় প্রগতি হয় অতি দ্রুতগামী।

মৃত্যু ও জন্মের মধ্যবর্ত্তী অবস্থায় এইভাবে লোক-লোকান্তরে পরিভ্রমণ চলিতে থাকিবে; কেননা গত জীবনে আমরা যেখানে শেষ করিয়াছি ঠিক সেই স্থান

হইতেই যে নূতন জন্ম ও নূতন জীবনের প্রগতি বা পুষ্টি আরম্ভ হইবে তাহা নহে; নূতন জীবনে গত জীবনেব বহিশ্চব ব্যক্তিসত্তা ও প্রকৃতিব রূপায়ণ ঠিক তেমনি ভাবে বজায় থাকিবে বা তাহাব পুনবাবৃত্তি চলিবে, ইহাও ঠিক নহে। পূর্ব্বজীবনে লব্ধ অভিজ্ঞতাকে পবিপাক কবিয়া লইতে পুরাতন বিশিষ্ট প্রকৃতি এবং উদ্দেশ্য-সকলেব কতক ত্যাগ কবিতে, কতককে আবও শক্তিশালী করিতে, তাহাদিগকে নূতনভাবে সাজাইতে, অতীতে লব্ধ সম্পদকে নূতনভাবে বিন্যস্ত করিতে এবং ভবিষ্যতেব জন্য উপাদানেব একটা নূতন নির্ব্বাচন করিতে হইবে; তাহা না হইলে নূতন যাত্রাবম্ভ সফল হইবে না, পবিণামধাবাকে অগ্রসর করিয়া দেওয়া যাইবে না। কেননা প্রত্যেক জন্ম একটা নূতন যাত্রারম্ভ; অতীত হইতে তাহা গড়িয়া উঠে বটে কিন্তু তাহা যান্ত্রিক বা গতানুগতিকভাবে পুরাতনের অনুবর্ত্তন নয়, নূতন জন্ম পুরাতন জন্মেব একটা অবিচ্ছিন্ন পুনবাবৃত্তি নয়, কিন্তু তাহা একটা প্রগতি, পবিণামধাবাকে সার্থক কবিবাব একটা কৌশল বা সাধনযন্ত্র। এই নূতনভাবে সাজানোব একটা অংশ বিশেষত পুরাতন ব্যক্তিসত্তাব শক্তিশালী স্পন্দনগুলিকে বর্জন কেবল তখনই সম্ভব হইবে যখন মৃত্যুব পব দেহ মন প্রাণেব পূর্ব্বজন্মেব প্রযোজনগত সংবেগকে পূর্ণরূপে ক্ষয় কবিয়া ফেলা যাইবে, যাহাদিগকে বর্জন বা নূতনভাবে বিন্যাস করিতে হইবে তাহাদেব উপযোগী এবং তাহাদেব সমপ্রকৃতিবিশিষ্ট ভূমি হইতেই ভিতবেব এই মুক্তি বা ভাবমোচনেব সাধনা কবিতে হইবে, কেননা নূতন রূপায়ণ সম্ভব কবিবাব জন্য চেতনা হইতে এই সমস্ত বস্তু ক্ষয় বা বর্জন করিতে যে ক্রিযাধাবাব প্রয়োজন তাহা জীবাত্মা কেবল এই ক্ষেত্রে বসিয়া তখনও চালাইতে পাবে। তাহা ছাড়া ইহাই সম্ভব যে যখন জীবাত্মা বা চৈত্য-পুরুষ নিজেই নূতন জন্মে যে নবজীবন লাভ হইবে তাহার প্রকৃতি নির্ণয় করিবে এবং তাহাব জন্য যাহা প্রযোজন তাহা সংগ্রহ এবং প্রস্তুত করিয়া তুলিবে, তখন সে স্বধামে বা নিজ বিশ্রামভূমিতে বসিয়া সব কিছু নিজের মধ্যে সংহৃত কবিয়া প্রগতিব নূতন নাট্যেব প্রতীক্ষায় থাকিবে। এই জন্য মৃত্যুর পব জীবাত্মা একে একে সূক্ষ্মভূতলোক, প্রাণলোক, মনোলোক পার হইয়া অবশেষে স্বধামে বা চৈত্যলোকে পৌঁছে, তথা হইতে আবাব তাহার পার্থিব অভিযান আবম্ভ হয়। মৃত্যু ও জন্মেব মধ্যবর্ত্তী কালে এই অবস্থিতিব ফলে পৃথিবীতে নূতন জন্মেব জন্য উপাদান সংগ্রহ এবং তাহাদিগকে লইয়া জীবন গঠন সম্ভব হইবে; এই নব জন্ম হইবে শক্তিধাবাসমূহের সমবায়োৎপন্ন এক

নূতন ক্রিয়াক্ষেত্রে, দেহধারী চিৎপুরুষের ব্যক্তিগত পরিণামধারার এক উর্দ্ধ-কুণ্ডলিত রেখাচিত্র ( spiral curve )।

কারণ যখন আমরা বলি যে জীবাত্মা অন্নময়, প্রাণময়, মনোময় এবং চিন্ময় সত্তাকে একে একে ফুটাইয়া তুলিয়াছে, তখন তাহার অর্থ এই নয় যে তাহাদের পূর্ব্বে কোন অস্তিত্ব ছিল না এবং তাহারা জীবাত্মার নূতন সৃষ্টি। পক্ষান্তরে জড় প্রকৃতির দ্বারা আরোপিত নিমিত্ত বা পরিবেশের মধ্যে নিজের চিন্ময় সত্তার এই সমস্ত তত্ত্বকে সে প্রকাশ করে ইহাই তাহার কৃতিত্ব , এই প্রকাশ ব্যক্তিসত্তার এক কৃত্রিম আকাররূপে পুরোভাগে মূর্ত্ত হয়, যাহা জড়-জীবনের ছন্দ ও ভাষায় এবং সম্ভাবনায় অন্তঃস্থিত আত্মারই একটা অনুবাদ। বস্তুতঃ আমাদিগকে প্রাচীন এই ধারণা স্বীকার করিতে হয় যে মানুষের মধ্যে কেবল এক অন্নময় পুরুষ তাহার বিশিষ্ট প্রকৃতি লইয়া যে বর্ত্তমাণ আছে তাহা নহে, তাহার মধ্যে এক প্রাণময় পুরুষ, এক মনোময় পুরুষ, এক চৈত্য পুরুষ, এক অতিমানস পুরুষ এবং এক পরমচিন্ময় পুরুষ* আছেন , এবং তাহাদের বৃহত্তর সত্তা ও শক্তির সমস্ত বা অধিকাংশ হয় তাহার অধিচেতনাতে গোপনভাবে অথবা তাহার অতিচেতনার মধ্যে গুপ্ত সুপ্ত এবং অগঠিতরূপে রহিয়াছে। মানুষকে তাহার সক্রিয় চেতনার মধ্যে তাহাদিগের শক্তিসমূহকে লইয়া আসিতে এবং সজ্ঞানে তাহাদের মধ্যে জাগরিত হইতে হইবে। কিন্তু তাহার সত্তার এই সমস্ত শক্তির প্রত্যেকটি তাহার উপযুক্ত নিজস্বলোকের সঙ্গে সম্বন্ধযুক্ত হইয়া আছে এবং সকলের মূল তথায় আছে। ঐ সমস্ত শক্তির মধ্য দিয়াই সে অধিচেতনায় উন্নীত হয় এবং উপরের নিয়ামক প্রভাব গ্রহণ করে, আমাদের ক্রমপুষ্টি ও প্রগতির সঙ্গে আমরা সচেতন ভাবে তথায় গমন করিতে পারি। ইহা মনে করা যুক্তিসঙ্গত যে, যে পরিমাণে আমাদের সচেতন পরিণামের মধ্যে অধিচেতনা এবং অতিচেতনার শক্তিসকল স্ফুরিত হইবে সেই পরিমাণেই মৃত্যুর পর জীব কোন্ লোকে যাইবে তাহা নির্ণীত হইবে ; এখানে আমাদের জন্মের বিশিষ্ট প্রকৃতি এবং পরিণামের উদ্দেশ্য ও ক্রিয়াধারা এইভাবে অভিগমন প্রযোজনীয় করিয়া তোলে। এই অভিগমনের ক্রম ও পরিবেশ অত্যন্ত জটিল, প্রচলিত ধর্ম্ম-বিশ্বাস সকল তাহা যেমন অতি সহজ মনে করে বা যেমন স্থূলভাবে দেখে আসল ব্যাপারটা তেমন নয় , তবে একথা স্বীকার

* তৈত্তিরীয় উপনিষদ

করা যাইতে পারে যে দেহের মধ্যে আত্মার জীবনের উৎপত্তি ও প্রকৃতির ইহা একটা অপরিহার্য্য পরিণাম। বস্তুতঃ সবকে লইয়া পরিণাম ও পরস্পরের ক্রিয়া প্রতিক্রিয়ার এক জটিল জাল বোনা হইয়াছে, অনন্তের সান্ত প্রকাশের সক্রিয় ন্যায়ের বিধানানুসারে চিৎশক্তি তাহার নিজ প্রয়োজনের সত্যকে অনুসরণ করিয়া সে জালের গ্রন্থিযোজনা করিয়াছে।

মৃত্যুর পরে সাময়িকভাবে লোকান্তর গতি এবং পুনর্জন্ম সম্বন্ধে এই মতবাদ যদি সত্য হয় তবে পুনর্জন্ম এবং মৃত্যুর পর অন্যজগতে বাস সম্বন্ধে আবহমান কাল হইতে যে ধারণা চলিয়া আসিতেছে তাহা হইতে পৃথক একটি তাৎপর্য্য প্রকাশ পায়। সাধারণতঃ মনে করা হয় যে জন্মান্তরের তাত্ত্বিক ও নৈতিক এই দুইটি দিক আছে, একটা আধ্যাত্মিক প্রয়োজনের দিক, অপরটি বিশ্বজনীন ন্যায়বিধান এবং নৈতিক অনুশাসনের দিক। প্রচলিত এই মতে বা এই মতের প্রয়োজনে স্বীকার করা হয় যে আত্মার একটা সত্য ব্যষ্টিসত্তা আছে, অবিদ্যা ও বাসনার ফলেই জীবাত্মাকে জগতে আসিতে হয়, বাসনার পীড়নে শ্রান্ত এবং নিজের অবিদ্যা সম্বন্ধে সচেতন হইয়া যতদিন বিদ্যা বা খাঁটিজ্ঞানের উদয় না হইতেছে ততদিন পর্য্যন্ত জীবকে এই পৃথিবীতে বাস করিতে হইবে অথবা এইখানে পুনঃপুনঃ ফিরিয়া আসিতে হইবে। বাসনা তাহাকে বার বার ফিরিয়া আসিয়া নূতন দেহ ধারণ করিতে বাধ্য করে, যতদিন তাহার জ্ঞানোদয় না হয় এবং মুক্তি না ঘটে ততদিন পর্য্যন্ত জন্মের চক্রে তাহাকে নিরন্তর আবর্তিত হইতে হয়। কিন্তু সর্ব্বদা এই পৃথিবীতে সে থাকে না, ইহ এবং অন্য লোকের মধ্যে পর্য্যায়ক্রমে যাতায়াত করে, সে-অন্য লোক স্বর্গ বা নরক উভয়ই হইতে পারে, এখানে অনুষ্ঠিত পুণ্য ও পাপকার্য্যের ফলে সুকৃতি এবং দুষ্কৃতির যে ভাণ্ডার গড়িয়া তোলে পরলোকে স্বর্গ বা নরকে বাস করিয়া তাহা ক্ষয় করিয়া ফেলে, তাহার পর কোন প্রকার পার্থিব দেহ ধারণ করিয়া কখনও মানুষ, কখনও পশু, এমন কি কখনও উদ্ভিদরূপে পৃথিবীতে আবার ফিরিয়া আসে। কোন্ যোনিতে কি ললাটলিখন লইয়া জন্ম হইবে তাহা জীবের অতীত কার্য্যদ্বারা যন্ত্রবৎ নির্ধারিত হয়, অতীত কর্ম্মসমষ্টি যদি সৎ বা ভাল হয় তবে উচ্চযোনিতে জন্ম হয়, জীবন সুখ ও সফলতাময় হয়, অতর্কিতভাবে সৌভাগ্য ও সমৃদ্ধি আসিয়া পড়ে, কর্ম্মসমষ্টি যদি অসৎ বা মন্দ হয় তবে জন্ম হইবে নীচ যোনিতে —অথবা যদি মনুষ্য-জন্ম লাভ হয় তবে জীবন হইবে অসুখী, অসফল, দুঃখ ও দুর্গতিপূর্ণ। আমাদের প্রকৃতি ও কর্ম্মে যদি ভাল মন্দের মিশ্রণ থাকে

তাহা হইলে প্রকৃতি পাকা হিসাবীর মত আমাদের পূর্ব্ববর্ত্তী আচরণের মূল্য ও পরিমাণ অনুসারে আমাদের সুখের সঙ্গে দুঃখের, সফলতার সহিত বিফলতার, অতুল সৌভাগ্যের সহিত দারুণ দুর্ভাগ্যের একটা মিশ্রণের ব্যবস্থা করিবে। তাহা ছাড়া গত জীবনের প্রবল ব্যক্তিগত ইচ্ছা বা বাসনাও নূতন জন্মের নিয়ামক হইতে পারে। কর্ম্মফল দেওয়ার বেলায় প্রকৃতি গণিতজ্ঞের মত সর্ব্বদা সূক্ষ্ম হিসাব করিযাই দেয়, যেমন কর্ম্ম ঠিক তেমনি ফলের ব্যবস্থা করে, আমাদের যেমন পাপ ঠিক তেমনিভাবে সাজা পাই, কর্ম্মের অলঙ্ঘ্য বিধান এই যে ঢিলটি মারিলে পাট্‌কেলটি খাইতে হইবে। মনে করা হয় যে কর্ম্মের বিধান একদিকে কর্ম্মফল সূক্ষ্মভাবে ঠিক করিবার জন্য হিসাবের যন্ত্র হাতে লইয়া গণিতজ্ঞের মত বসিয়া আছে, অন্যদিকে গত পাপ ও দুষ্কৃতির বিচারের জন্য দণ্ডবিধির ধারা লইয়া বিচারকের আসন অধিকার করিয়া রহিয়াছে। ইহাও দ্রষ্টব্য যে, এ বিধানে পাপের জন্য দুইবার শাস্তি এবং পুণ্যের জন্য দুইবার পুরস্কার দেওয়ার ব্যবস্থা আছে, কেননা পাপীকে প্রথমে নরকযন্ত্রণা ভোগ করিতে আবার এখানে আসিয়া অন্য জীবনে পাপের জন্য দুর্গতিভোগ করিতে হয়, তেমনি পুণ্যাত্মার পুরস্কার স্বরূপে প্রথমে তাহাকে স্বর্গসুখ দেওয়া আবার পুণ্যকর্ম্মের জন্য নূতন জন্মে তাহার জন্য অজস্র সুখের ব্যবস্থা করা হয়।

যাহার উপর দাঁড়াইয়া দার্শনিক বিচার চলিতে পারে, জনমতের এই সমস্ত দ্রুত সম্পাদিত ধারণা পদস্থাপনের তেমন কোন স্থান দেয় না এবং তাহাদের মধ্যে জীবনের খাঁটি তাৎপর্য্যও কিছু পাওয়া যায় না। শুধু আকস্মিকভাবে কোনরূপে একবার বাহিরে ছিট্‌কে পড়া ছাড়া যে চক্র হইতে বহির্গমনের আর কোন উপায় নাই, এমন এক অবিদ্যাচক্রে যে বিরাট বিশ্ব উদ্দেশ্যহীনভাবে অবিরাম আবর্ত্তিত হইয়া চলিযাছে সেরূপ বিশ্বের অস্তিত্বের কোন খাঁটি প্রয়োজন থাকে না। যাহা শুধু পাপপুণ্যের একটা কারখানা এবং যাহার মধ্যে পুরস্কার দেওয়া অথবা বেত্রাঘাত করিবার ব্যবস্থা মাত্র আছে তেমন জগতের কথায় আমাদের বুদ্ধি তৃপ্ত হয় না। আমাদের আত্মাপুরুষ যদি চিন্ময় অমর বা দিব্যধামবাসী হন তবে কেবল এরকম স্থূল ও অসংস্কৃত নৈতিক শিক্ষার জন্য পৃথিবীরূপ বিদ্যাগারে তাহাকে পাঠাইবার কোন অর্থ হয় না, আত্মা যদি অবিদ্যাকে স্বীকার করিয়া লইয়া থাকে তবে অবিদ্যার মধ্য দিয়া কোন বৃহত্তর তত্ত্ব বা মহত্তর সম্ভাবনাকে ফুটাইয়া তুলিবার জন্যই তাহা করিযাছে। পক্ষান্তরে

জীবাত্মা যদি জাগতিক কোন মহদুদ্দেশ্য সাধনের জন্য অনন্ত হইতে আসিয়া এখানে জড়েব অন্ধ-তমিস্রাব মধ্যে নিমজ্জিত হইয়া থাকে এবং তাহার মধ্যে থাকিয়া আত্মজ্ঞানের দিকে ক্রমশঃ বাড়িয়া উঠে, তাহা হইলে এখানকার জীবন এবং জীবনেব তাৎপর্য্যকে আদব ও বেত্রাঘাত দ্বারা শিশুকে সুপথে পবিচালনা কবিবাব ব্যবস্থাব চেয়ে অধিকতব কিছু হইতেই হইবে ; সে জীবন হইবে স্বেচ্ছাগৃহীত অবিদ্যা হইতে নিজেব পবিপূর্ণ চিন্ময় সত্তার দিকে অভিযান, যাহাব শেষে জীব এক অমৃত চেতনা, জ্ঞান, শক্তি, সৌন্দর্য্য, দিব্য শুচিতা ও বীর্য্যেব মধ্যে পৌঁছিবে, কিন্তু এই ভাবেব চিন্ময় স্ফুবণের পক্ষে এই প্রকার কর্ম্মবাদ নিতান্তই ছেলেমানুষী ব্যাপাব। এমন কি জীব যদি সৃষ্ট বস্তুও হয়, সে যদি এখন শিশুরূপে জন্মিয়া থাকে যাহাকে প্রকৃতিব নিকট শিক্ষা পাইয়া অমৃতত্বে পৌঁছিতে হইবে তবে তাহাও প্রগতিব কোন বৃহত্তর ও মহত্তর বিধান দ্বাবাই সম্ভব হইবে, মান্ধাতাব আমলেব কোন বর্ব্বরোচিত বিধানের দ্বাবা নহে। কর্ম্মবাদেব এই ধাবণা মানুষেব প্রাণময মনেব ক্ষুদ্রতর অংশ হইতে গড়া হইযাছে, এই মন শুধু জীবন, তাহাব বাসনা ও সুখ দুঃখেব ক্ষুদ্র বিধান লইয়া ব্যস্ত থাকে, এবং এই সমস্ত ক্ষুদ্র ধাবণা ও মাণকে বিশ্বের বিধান ও উদ্দেশ্য বলিয়া খাড়া কবে। স্পষ্টতঃ এই সমস্ত ধাবণাব উপব এই ছাপ দেওয়া আছে যে তাহাবা মানুষেব অবিদ্যাজাত সস্ত, চিন্তাশীল মন কোনমতে তাহাদিগকে গ্রহণ কবিতে পাবে না।

কিন্তু কর্ম্মবাদেব এই একই সিদ্ধান্তকে উন্নীত কবিয়া এমন এক উচ্চস্থানে স্থাপন কবা যাইতে পাবে যথা হইতে যুক্তিবিচাব প্রযোগ কবা চলে, তখন তাহা অধিকতবভাবে যুক্তিযুক্ত মনে হয এবং একটা বিশ্ববিধানেব আকার ধাবণ কবে। কাবণ প্রকৃতিব সকল শক্তিবই যে নিজস্ব স্বাভাবিক ফল বা পবিণাম আছে এ সিদ্ধান্ত স্বীকাব না কবিয়া পাবা যায না, প্রথমতঃ কর্ম্মবাদকে আমবা এই সিদ্ধান্তেব ভিত্তিব উপব স্থাপন কবিতে পাবি, শক্তির কোন পরিণাম যদি এই জীবনে দেখা না যায় তাহা হইলে তাহা বিলম্বিত হয় মাত্র, চিরকালের জন্য তাহাকে আটকাইয়া বাখা যায না। জীবমাত্রই কৃতকর্ম্মেব ফল ভোগ কবে, তাহাব প্রকৃতিতে নিহিত শক্তিকে যে ক্রিয়ারূপে প্রযোগ করা হয় তাহা পবিণামরূপে তাহাব কাছে ফিবিযা আসে, যে ফল এজন্মে দেখা দিল না তাহা পববর্ত্তী কোন জন্মেব জন্য তোলা থাকিবেই। এ কথা সত্য যে কোন ব্যক্তিব শক্তি ও ক্রিযাব ফল তাহাব মৃত্যুব পবে অন্যে ভোগ করিতে পারে ;

কেননা আমরা সর্ব্বদাই এরূপ ঘটিতে দেখি, কিন্তু মানুষের জীবদ্দশায় তাহার কৃত কর্ম্মের ফল অপবে লাভ কবিল, এরূপও ত ঘটে। এরূপ ঘটিবার কারণ এই যে প্রকৃতিব সকল জীবনেব মধ্যে একটা নিববচ্ছিন্নতা এবং ঐক্যভাব আছে এবং কোন ব্যষ্টিজীব ইচ্ছা কবিলেও কেবল নিজেব জন্য বাঁচিয়া থাকিতে পারে না। কিন্তু পুনর্জন্মে প্রাণেব ধাবাবাহিকতা কেবল সমষ্টি বা বিশ্ব-জীবনেব বেলায় সত্য না হইয়া যদি ব্যষ্টিসত্তাব নিজপ্রাণেব বেলায়ও সত্য হয়, যদি তাহার সদা বর্দ্ধমান সত্তা, প্রকৃতি এবং অভিজ্ঞতাব ভাণ্ডাব থাকে তাহা হইলে ইহা নিশ্চয় যে তাহাব পক্ষে তাহার শক্তিব ক্রিযাধাবা হঠাৎ কাটিয়া যাইবে না, তাহাব নিববচ্ছিন্ন ও প্রগতিশীল জীবনে কোন না কোন সময়ে সেফল সে ভোগ কবিবেই। মানুষেব সত্তা, প্রকৃতি, জীবনেব পবিবেশ সমস্তই তাহার অন্তব ও বাহিবেব ক্রিযাব ফল, তাহাব মধ্যে অতর্কিত বা অবোধ্য কিছু নাই, সে নিজেই নিজেব বিধাতা, তাহাব অতীতই তাহাব বর্ত্তমানেব জনক, এবং তাহাব বর্ত্তমান হইতে আবাব তাহাব ভবিষ্যৎ জন্মিবে। প্রত্যে-কেই যেমন কর্ম্ম কবে তেমন ফল ভোগ কবে, মানুষেব কৃত কর্ম্মেব জন্য তাহাব মঙ্গল হয আবাব সে যাহা কবে তাহাব ফলে তাহাকে দুঃখভোগ কবিতে হয। ইহাই কর্ম্মেব ও প্রাকৃত শক্তিব বিধান ও শৃঙ্খল, এই কর্ম্মবাদের মধ্যে আমবা আমাদের সত্তা প্রকৃতি চবিত্রও কর্ম্মেব সমগ্র শক্তিব এমন একটা তাৎপর্য্য দেখিতে পাই যাহা অন্যান্য জীবন-দর্শনেব মধ্যে আমবা খুঁজিয়া পাই না। ইহা স্পষ্ট যে এই কর্ম্মবাদেব মতে মানুষেব অতীত ও বর্ত্তমান কর্ম্মই তাহাব ভবিষ্যৎ জন্ম এবং সে জন্মেব ঘটনা ও পবিবেশ নিযন্ত্রিত কবে, কাবণ এ উভযই তাহাব শক্তিব পবিণাম; অতীতে যাহা সে ছিল এবং যাহা কবিযাছিল তাহাই বর্ত্ত-মানে সে যাহা হইযাছে এবং অনুভব কবিতেছে তাহাব স্রষ্টা, আবাব বর্ত্তমানে সে যাহা হইয়াছে এবং যাহা কবিতেছে তাহাই ভবিষ্যতে সে যাহা হইবে এবং অনুভব কবিবে তাহা গড়িযা তুলিতেছে। মানুষ যেমন নিজেব স্রষ্টা তেমনি সে তাহার ভাগ্যেবও বিধাতা। এই সমস্তই সম্পূর্ণ যুক্তিপূর্ণ ও স্বীকার্য্য এবং কর্ম্মবাদকে একটা তথ্য, বিশ্ববিধানেব একটা অঙ্গ বলিযাই গ্রহণ কবা যাইতে পারে, কেননা একবাব জন্মান্তববাদ স্বীকাব কবিলে ইহা স্পষ্টতঃ এবং কার্য্যতঃ অবশ্যস্বীকার্য্য হইয়া পড়ে।

এই প্রথম সিদ্ধান্তেব দুইটি অনুসিদ্ধান্ত আছে, যাহা তত ব্যাপক ও প্রামাণিক নয় এবং যাহাতে সন্দেহেব একটু ছাযা আছে, কেননা যদিও

তাহারা অংশতঃ সত্য হইতে পাবে কিন্তু তাহাদিগকে অতিরঞ্জিত করিয়া দেখাতে এক ভুল পবিপ্রেক্ষিতেব (perspective) সৃষ্টি হইয়াছে, কারণ তাহাদিগকেই কর্ম্মেব সমগ্র তাৎপর্য্য বলিযা ধবা হইযাছে। প্রথম অনুসিদ্ধান্তটি এই যে কর্ম্মশক্তিব প্রকৃতি যেরূপ পবিণামেব প্রকৃতি হইবে ঠিক তদ্রূপ, শুভ শক্তি শুভ ফল এবং অশুভ শক্তি অশুভ ফল প্রসব কবিবে, দ্বিতীয় অনুসিদ্ধান্ত এই যে, কর্ম্মেব বিধান মূলতঃ ন্যাযেবই বিধান, অতএব শুভ কর্ম্মের ফলে সুখ ও সৌভাগ্য, অশুভ কর্ম্মেব ফলে দুঃখ দৈন্য ও দুর্গতি অনিবার্য্য। যেহেতু যে ভাবেই হউক বিশ্বজনীন ন্যাযেব বিধান যখন জীবনেব ক্ষেত্রে প্রকৃতির বর্ত্তমান ও পবিদৃশ্যমান সকল ক্রিযাধাবাব দ্রষ্টা ও নিযন্তা, আমবা জীবনের তথ্যাবলি যেভাবে দেখিতেছি তাহাতে সে ন্যায-বিধানেব সাক্ষাৎকার লাভ না কবিলেও প্রকৃতিব সমগ্র ক্রিযাধাবাব মধ্যে তাহা যে বর্ত্তমান আছে তাহাতে সংশয নাই, এই সূক্ষ্ম অদৃশ্যপ্রায দৃঢ় ও দুশ্ছেদ্য অথচ গোপন সূত্রে প্রকৃতি নিশ্চযই নিজেব মধ্যস্থ জীবেব সহিত তাহাব কাববাবেব এলোমেলো খুঁটিনাটি একত্রে গাঁথিযা তুলিতেছে। যদি প্রশ্ন কবা যায যে কেবল শুভাশুভ কর্ম্মেব ফল কেন ফলিবে, শুভাশুভ চিন্তা এবং ভাবেব ফল কেন ফলিবে না তবে তাহাব এই উত্তব হইতে পাবে যে শুভাশুভ চিন্তা, সংবেদন, ক্রিযা সকলেবই যথাযথ ফল আছে কিন্তু যে হেতু কর্ম্ম মানুষেব জীবনেব অধিকাংশ স্থান জুড়িয়া আছে, কর্ম্মদ্বাবা মানুষেব সত্তাব মূল্য পবীক্ষা এবং তাহাব শক্তিব রূপাযণ হয় এবং যেহেতু তাহাব চিন্তা ও সংবেদন অনেক সময তাহাব ইচ্ছাব নিয়ন্ত্রণেব বাহিবে বলিযা সে তাহাদেব জন্য সর্ব্বদা দাযী নয, তাই সে যাহা কবে তাহাব জন্য সে দাযী, আব এভাবে দাযী তাহাকে অবশ্যই কবা যায, কেন না কর্ম্ম করা না কবা তাহাব ইচ্ছাধীন, এবং প্রধানতঃ কর্ম্মই তাহাব ভাগ্যেব বিধাতা, কর্ম্মই তাহাব সত্তা ও তাহাব ভবিষ্যতেব প্রধান ও সর্ব্বাপেক্ষা শক্তিশালী নিযন্তা। ইহাই হইল কর্ম্মবাদের পূর্ণ বিধান।

কিন্তু আমবা প্রথমেই দেখিতে পাই যে কর্ম্মেব বিধান বা শৃঙ্খল কেবল বাহ্যিক ও যান্ত্রিক, বিশ্বেব সমগ্র প্রকৃতিকে পূর্ণরূপে যান্ত্রিক মনে না করিলে এই ভাবেব কর্ম্মবাদকে বিশ্বজীবন পবিচালনাব অনন্যনিবপেক্ষ একমাত্র নিয়ন্তার উচ্চাসনে বসান যায না। অবশ্য অনেকেব ধাবণা এই যে বিশ্বব্যাপার শুধু নিযম ও পদ্ধতি দ্বাবা পবিচালিত হয, বিশ্বেব অন্তবে বা অন্তবালে কোন চিন্ময পুরুষ বা সচেতন কোন ইচ্ছা নাই, যাহাবা এই মত পোষণ কবে এই ভাবের

কর্ম্মবাদে যে নিয়ম ও পদ্ধতি রহিয়াছে তাহাতে তাহাদের ন্যায়বোধের মানস আদর্শ ও বিচার-বুদ্ধি পরিতৃপ্ত হয়, মানুষ এই কর্ম্মবাদে সত্য ও সৌন্দর্য্যের পূর্ণ সুষমা ও সামঞ্জস্য এবং তাহার ক্রিয়াধারাকে গণিতের মত নিখুঁত ও নির্ভুল বলিয়া দেখিতে পায়। কিন্তু নিয়ম এবং পদ্ধতিই তো বিশ্বের সর্ব্বস্ব নয় ; তাহাতে পুরুষ ও চেতনার অস্তিত্বও আছে ; বিশ্বে কেবল যে যন্ত্র আছে তাহা নহে, তাহার মধ্যে এক চিৎপুরুষ আছেন ; যেমন আছে প্রকৃতি এবং বিশ্ব-বিধান তেমনি আছেন এক বিশ্বপুরুষ ; প্রাকৃত জীবের মধ্যে মন প্রাণ দেহের বিধান ও ক্রিয়াধারাই যে শুধু আছে তাহা নহে কিন্তু প্রাকৃত সৃষ্টির মধ্যে এক অন্তরাত্মাও আছে। যদি তাহা না হইত তবে আত্মার জন্মান্তব সম্ভব হইত না, কর্ম্মবাদের কোন ক্ষেত্র থাকিত না। কিন্তু আমাদের সত্তার মৌলিক সত্য যদি যান্ত্রিক না হইয়া চিন্ময় হয়, তাহা হইলে আমাদের আত্মাই আমাদের পরিণামধারার মূল নিয়ন্তা হইবে, এবং এই উদ্দেশ্য সাধনের জন্য সে যে নানা পদ্ধতি ও বিধানের প্রয়োগ কবে কর্ম্মের বিধান হইবে তাহাদের একটি ; আমা-দের আত্মা তাহার কর্ম্মের চেয়ে নিশ্চয়ই অনেক বড়। নিয়ম যেমন আছে তেমনি চিন্ময় স্বাতন্ত্র্য বা স্বাধীনতাও আছে ; আমাদের জীবনের একদিকে আছে নিয়ম পদ্ধতির খেলা, আমাদের বাহ্য মন প্রাণ দেহের উপর তাহাদের রাজত্ব, কেননা প্রধানতঃ ইহাবাই প্রকৃতির যন্ত্রলীলার অধীন। কিন্তু ইহাদেব মধ্যেও যান্ত্রিক শক্তির পূর্ণশাসন আছে শুধু দেহ এবং জড়েব উপর ; যখন প্রাণের প্রকাশ হয় তখন নিয়ম অধিকতব জটিল হয় কিন্তু তাহার দৃঢ়তা কমিয়া যায়, কর্ম্মপদ্ধতি আরও সাবলীল হয় কিন্তু তাহাব যান্ত্রিকতা হ্রাস পায় ; জীবনের ক্ষেত্রে মন যখন তাহার সূক্ষ্মতা লইয়া আসিয়া উপস্থিত হয় তখন এ সমস্ত আরও পরিস্ফুট হইয়া উঠে ; অন্তবের একটা স্বাতন্ত্র্য ফুটিতে আরম্ভ করে, এবং যতই আমরা অন্তরের মধ্যে অনুপ্রবিষ্ট হই ততই আত্মার বাছিয়া লইবার শক্তি বা স্বাধীনতা ক্রমশঃ অধিকতররূপে অনুভব করিতে থাকি ; কেননা প্রকৃতি নিয়ম এবং পদ্ধতিরই ক্ষেত্র, কিন্তু পুরুষ বা অন্তরাত্মা প্রকৃতির ক্রিয়ার অনুমন্তা ; সাধারণতঃ সাক্ষীরূপে অবস্থিত থাকিয়া সহজ বা ইচ্ছা-নিরপেক্ষ অনুমতি দেওয়ার পথ স্বেচ্ছায় গ্রহণ কবিলেও যদি তাহার ইচ্ছা হয় তবে তিনি প্রকৃতির অধীশ্বর ও পবিচালক হইতে পারেন।

একথা স্বীকার করিতে পারি না যে আমাদের অন্তরস্থ চিৎপুরুষ কর্ম্মের হাতে ক্রীড়নক মাত্র, এজীবনে সে কেবল অতীত কর্ম্মের ক্রীতদাস ; বস্তুতঃ

